বিবাদের ভাণ করিয়া বাদসাহের রাজ্য অধিকার ও অধিবাসিগণের ধনসম্পত্তি বণ্টন করিয়া লয়। রাজ্য ও ধনলিপ্সা খৃষ্টানদিগের অন্তরের সামগ্রী, এবং প্রাচ্যদেশে তাহাদের কার্য হইতে প্রতীয়মান হয় যে, ঈশ্বরের কোনরূপ নীতি তাহারা মান্য করিয়া চলে না। তাহারা অনন্ত জীবন বা আত্মার অবিনশ্বরত্বে বিশ্বাস করে না। তাহারা যে সমস্ত সাধু উদ্দেশ্য বিশ্বাস করার ভাণ করে, তাহারই বিপরীতাচরণ করিয়া থাকে। তুমি ইংরেজদিগকে দাসানুদাসের অবস্থায় পরিণত করিবে। তুমি কদাচ তাহাদিগকে কুঠি নির্মাণ করিতে বা সৈন্য রাখিতে দিবে না। সেরূপ করিতে দিলে তোমার রাজ্য তোমার থাকিবে না—তাহাদেরই হইবে। যাহারা আপনাদিগের উল্লিখিত ঐশ্বরিক নিয়মের বিরুদ্ধে ক্ষমতা ও কৌশল চালনা করিতেছে, তাহাদিগকে কেবল বলের দ্বারাই দমন রাখিতে হইবে।"*

সিরাজউদ্দৌলা এই উপদেশানুসারে কার্য করিতে প্রবৃত্ত হওয়ায়, ইংরেজ-

* "My son, the power of the English is great; reduce them first; when that is done, the other European nations will give you little trouble. Suffer them not to have factories or soldiers; if you do, the country is not yours. I would have freed you from this task, if God had lengthened out my days.---The work, my son, must now be yours. Reduce the English first; if I read their designs aright, your dominions will be most in danger from them. They have lately conquered Angria, and possessed themselves of his country and his riches. They mean to do the same thing to you; they make not war among us for justice, but for money. It is their object; all the Europeans come here to enrich themselves; and, on pretence of private contests between their kings, they have seized the country of the King, and divided the goods of his people between them. Love of dominion, and gold, hath laid fast hold of the souls of the Christians, and their actions have proclaimed over all the East, how little they regard the express precepts they have received from God. They believe not that life and immortality which is brought to light by their revelation. They act in defiance of the good principles they would pretend to believe. My son, reduce the English to the condition of slaves, and suffer them not to have factories, or soldiers; if you do, the country will be theirs, not your's. They who, we see, are every day using all their policy, and their power, against what they themselves say is the law of the most high, are only to be restrained by force." (An Enquiry into our National conduct to other countries).

দিগের সহিত তাঁহার বিবাদারম্ভ হয়। জগৎশেঠ প্রভৃতিও সেই বিবাদে যোগদান করিয়াছিলেন। আমরা পরে তাহা দেখাইতে চেষ্টা করিব।

## নবম অধ্যায়

# মহাতপচাঁদ

বাঙ্গলার আদর্শ নবাব আলিবর্দী খাঁর দেহত্যাগের পর সিরাজউদ্দৌলা মুর্শিদাবাদের মসনদে উপবিষ্ট হইলেন। আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, আলিবর্দীর জীবিতকালেই সিরাজের বিরুদ্ধে এক ষড়যন্ত্রের আয়োজন হইতেছিল। আলিবর্দী সিরাজকে স্বকীয় উত্তরাধিকারী মনোনীত করিলেও তদীয় পরিবারবর্গের মধ্যে কেহ কেহ মুর্শিদাবাদ মসনদের দাবী করিতেছিলেন। ঘসিটি বেগম নিজ পোষ্যপুত্র সিরাজের সহোদর এক্রামউদ্দৌলার শিশুপুত্র মোরাদউদ্দৌলাকে লইয়া সিরাজের বিরুদ্ধে উত্থিত হইলেন। রাজা রাজবল্লভ প্রভৃতি তাঁহার পক্ষ সমর্থনের জন্য চেষ্টা করিতে লাগিলেন। হোসেনকুলী খাঁর মৃত্যুর পর, রাজবল্লভ তাঁহারই পদে নিযুক্ত হন, তৎপূর্বে তিনি হোসেনের সহকারী ছিলেন। অপরদিকে সৈয়দ আহম্মদের পুত্র সওকৎজঙ্গ আপনাকে বাঙ্গালা, বিহার, উড়িষ্যার প্রকৃত অধিকারী মনে করিয়া দিল্লী দরবার হইতে সনন্দ আনয়নের উদ্যোগে প্রবৃত্ত হইলেন। জগৎশেঠ প্রভৃতি গোপনে তাঁহার সাহায্য করিতে থাকেন। সিরাজ এই সমস্ত ক্ষুদ্র বিপ্লবকে বিকলাঙ্গ করিলেও তাঁহার বিরুদ্ধে অবশেষে যে এক বিরাট ষড়যন্ত্রের আয়োজন হয়, তাহাতেই তিনি একেবারে নিষ্পেষিত হইয়া অল্প কালের মধ্যে জীবন বিসর্জন দিতে বাধ্য হন। জগৎশেঠ মহাতপচাঁদই সেই ষড়যন্ত্রের মেরুদণ্ডস্বরূপ ছিলেন। মীরজাফর ও ইংরেজ বণিক তাঁহাকেই আশ্রয় করিয়া উক্ত অমোঘ ষড়যন্ত্র চালিত করিয়াছিলেন। আজিও তাহার বিভীষিকাময় চিত্র ইতিহাসের পৃষ্ঠায় অঙ্কিত থাকিয়া, বিশ্বাসঘাতকতা ও কলঙ্কের কাহিনী জগতে প্রচার করিতেছে। ক্রমে তাহার আনুপূর্বিক বিবরণ প্রদত্ত হইতেছে এবং কি জন্য জগৎশেঠ এই ঘৃণিত ব্যাপারে যোগদান করিয়াছিলেন, আমরা তাহারও আলোচনা করিতেছি।

মসনদে আরোহণ করার অব্যবহিত পরেই সিরাজউদ্দৌলা ঘসিটি বেগমের আবাসস্থান মোতিঝিল আক্রমণ করিয়া বসেন। ঘসিটি মোরাদউদ্দৌলার জন্য মুর্শিদাবাদ মসনদের দাবী ও তাঁহার দেওয়ান রাজা রাজবল্লভের সাহায্যে ষড়যন্ত্রের আয়োজন করায়, সিরাজ বাধ্য হইয়া মোতিঝিল আক্রমণ করিতে

আদেশ দেন। তৎপূর্বে রাজবল্লভের পুত্র কৃষ্ণবল্লভ বা কৃষ্ণদাস সপরিবারে আপনাদের যথাসর্বস্ব লইয়া কলিকাতায় ইংরেজদিগের শরণাপন্ন হন। ঘসিটি বেগম যে সমস্ত সৈন্যকে অর্থদানে বশীভূত করিয়াছিলেন, তাদের মধ্যে অধিকাংশই অগ্রে পলায়ন করিয়াছিল। তাঁহার প্রিয়পাত্র ও সেনাপতি মীর নজর আলি অল্পসংখ্যক সৈন্য লইয়া সিরাজের সৈন্যদিগকে বাধা দিতে উদ্যত হন। নজর আলিরই পরামর্শে ঘসিটি সিরাজের সহিত প্রতিদ্বন্দ্বিতায় প্রবৃত্ত হইয়াছিলেন। কিন্তু সিরাজের সৈন্যগণ যখন উদ্যমসহকারে মোতিঝিল আক্রমণ করে, তখন নজর আলি জীবন ও সম্মান রক্ষার জন্য সিরাজের সেনাপতি দোস্তমহম্মদ খাঁ ও রহিম খাঁকে অনেক পরিমাণে অর্থ প্রদান করিয়া পরিত্রাণ লাভ করেন। ঘসিটি বেগম বন্দী হইয়া মোতিঝিল হইতে অপসারিত হন। তাঁহার সমস্ত সম্পত্তি সিরাজের হস্তগত হয়। ঘসিটির স্বামী নওয়াজেস মহম্মদ খাঁ নির্জনবাসের জন্য মোতিঝিল প্রাসাদ ও উদ্যান নির্মাণ করিয়াছিলেন। এই সময় হইতে তাহা সিরাজেরই হস্তগত হয়।

রাজবল্লভের পুত্র কৃষ্ণদাস পূর্বে কলিকাতায় ইংরেজদিগের শরণাপন্ন হন, একথা পূর্বে উল্লিখিত হইয়াছে। সিংহাসনে উপবিষ্ট হইয়াই সিরাজউদ্দৌলা কলিকাতার ইংরেজ অধ্যক্ষের নিকট তাঁহাকে পাঠাইবার জন্য লিখিয়া পাঠান। চরাধিপতি রামরাম সিংহের ভ্রাতা নারায়ণ সিংহ উক্ত পত্র লইয়া ছদ্মবেশে কলিকাতায় উপস্থিত হন। কলিকাতার প্রধান ব্যবসায়ী আমীরচাঁদ বা আমীনচাঁদের বাটীতে তিনি আশ্রয় গ্রহণ করেন। এই আমীরচাঁদ সাধারণতঃ উমিচাঁদ নামে প্রসিদ্ধ। ইনি একজন পঞ্জাবী মহাজন ছিলেন। আমীরচাঁদ নিজে একজন প্রধান ব্যবসায়ী হইলেও কলিকাতায় জগৎশেঠদিগের প্রতিনিধিস্বরূপেও কার্য করিতেন। ইঁহারই আশ্রয়ে কৃষ্ণদাস সপরিবারে অবস্থিতি করেন; আমীরচাঁদের সহিত কলিকাতার ইংরেজ দরবারের ঘনিষ্ঠ সম্বন্ধ থাকায়, তিনি নারায়ণ সিংহকে দরবারের কর্মচারিগণের নিকট লইয়া গেলে, তাঁহারা তাঁহার কথায় বিশ্বাস স্থাপন করেন নাই, অথবা তাঁহাকে অগ্রাহ্য করিয়াছিলেন। নারায়ণ সিংহ একরূপ অবমানিত হইয়া কলিকাতা হইতে প্রত্যাবৃত্ত হন। তিনি নবাবকে সমস্ত কথা অবগত করাইলে, নবাব গৃহবিবাদের জন্য আপাততঃ ক্রোধ সংবরণ করিতে বাধ্য হন। তাহার পর তিনি চরাধিপতির নিকট হইতে সংবাদ পান যে, ইংরেজেরা কলিকাতায় দুর্গপ্রাচীরের স্থানে স্থানে সংস্কার ও নূতন প্রাকারাদি নির্মাণ করিতেছেন। সিরাজউদ্দৌলা আলিবর্দী খাঁর অন্তিম উপদেশ স্মরণ করিয়া, ইংরেজদিগকে দুর্গসংস্কার করিতে ও নূতন প্রাকারাণি নির্মাণ করিতে নিষেধ করিয়া পাঠাইলেন। সেই সময়ে তিনি সওকৎজঙ্গের বিরুদ্ধে পূর্ণিয়া অভিমুখে অগ্রসর হন। রাজমহলের নিকট উপস্থিত হইলে তথায় কলিকাতার ইংরেজ অধ্যক্ষ ড্রেক সাহেবের নিকট হইতে পত্র পাইলেন যে, নূতন প্রাকার নির্মাণ করার কথা মিথ্যা; ফরাসীদিগের সহিত যুদ্ধ ঘটিবার সম্ভাবনায় নদীতীরস্থ

পোস্তাবন্দীর স্থানে স্থানে সংস্কার হইতেছে মাত্র। নবাব ইংরেজ অধ্যক্ষের একথায় বিশ্বাস স্থাপন করিতে পারিলেন না। পূর্বে কৃষ্ণদাসকে প্রেরণ না করায়, তিনি অত্যন্ত ক্রুদ্ধ হইয়াছিলেন; এক্ষণে আবার ইংরেজদিগের এই উত্তরটি চাতুরী মনে করিয়া নবাব পূর্ণিয়া যাত্রা হইতে প্রত্যাবৃত্ত হইলেন। তিনি সসৈন্যে মুর্শিদাবাদের দিকে যাত্রা করিলেন ও ইংরেজদিগের কাশীম-বাজারস্থ কুঠী অবরোধের জন্য সৈন্যদিগকে আদেশ দিলেন।

কাশীমবাজারের ইংরেজ কুঠী বিশেষরূপ সুরক্ষিত ছিল না। অন্যান্য কুঠীর ন্যায়ই ইহা অবস্থিত ছিল। ইহার প্রাকারাদি দুর্ভেদ্য বা ইহাতে কোন পরিখাই ছিল না; কিন্তু ইহা কামান দ্বারা সুসজ্জিত থাকায়, সহসা শত্রু-পক্ষের হস্তগত হওয়ার সম্ভাবনা ছিল না। এ সময়ে অতি অল্পসংখ্যক সৈন্যই ইহার রক্ষার জন্য নিযুক্ত ছিল। তন্মধ্যে ইউরোপীয় সৈন্যের সংখ্যা নামমাত্র ছিল। প্রথমে নবাবের প্রেরিত তিন সহস্র সৈন্য কাশীমবাজারে উপস্থিত হইয়া দুর্গ অবরোধ করিয়া ফেলে। তাহার পর নবাব স্বয়ং অবশিষ্ট সমস্ত সৈন্য লইয়া উপস্থিত হন। কুঠী আক্রান্ত হইলে, আপনা-দের অশেষ প্রকার দুর্গতি হইবে বুঝিতে পারিয়া, কাশীমবাজার কুঠীর তদা-নীন্তন অধ্যক্ষ ওয়াটস্ সাহেব দেওয়ান দুর্লভরামের সহিত আপনাদের নিষ্কৃতির মন্ত্রণা স্থির করিতে প্রবৃত্ত হন। নবাব কাশীমবাজারে আসিয়াই ওয়াট্‌সকে তাঁহার নিকট উপস্থিত হওয়ার জন্য আদেশ দেন। ওয়াট্‌স দুর্লভরামের অভয়বাণী না পাওয়ায় নবাবের নিকট গমন করিতে সাহসী হইলেন না। তিনি প্রথমে ডাক্তার ফোর্থ সাহেবকে কুঠীর বাহিরে পাঠাই লেন। ফোর্থ সাহেব নবাবের একজন কর্মচারীর সহিত প্রত্যাগত হইয়া ওয়াট্‌সকে অভয়বাণীর কথা জ্ঞাপন করিলে, তিনি সর্বাগ্রে দুর্লভরামের শিবিরে গমন করেন। দুর্লভরাম তাঁহাকে লইয়া নবাবের নিকট উপস্থিত হন ও ওয়াট্‌সকে নবাবের সহিত পরিচিত করিয়া দেন। নবাব তাঁহাকে যারপরনাই ভর্ৎসনা করিয়া, অন্য এক শিবিরে লইয়া যাইতে আদেশ দেন। তথায় এক মুচলিকা পত্রে তাঁহাকে স্বাক্ষর করাইয়া লওয়া হয়। মুচলিকা পত্রে লিখিত থাকে যে, ইংরেজেরা কলিকাতার নবনির্মিত দুর্গপ্রাচীর চূর্ণ করিয়া ফেলিবেন এবং সরকারের পলায়িত প্রজাবৃন্দকে নবাবের হস্তে সমর্পণ করিবেন। তদ্ভিন্ন কোম্পানীর বাণিজ্য সনন্দের দোহাই দিয়া অপরাপর ব্যবসায়িগণের বিনাশুল্কে বাণিজ্যের জন্য সরকারের যে ক্ষতি হইয়াছে, কোম্পানী তৎসমুদয় পূরণ করিয়া দিবেন এবং কলিকাতার জমীদার হলওয়েল সাহেবের ক্ষমতা হ্রাস করিতে হইবে। ওয়াটসের সহকারী কলেট ও ব্যাট্‌সনও উক্ত মুচলিকায় স্বাক্ষর করিতে বাধ্য হন। পরদিবস তাঁহাদিগকে কুঠী সমর্পণ করিতে হয়। কুঠীর সেনাপতি ইলিয়ট্ সাহেব অভিমানে আত্মহত্যা করেন। সৈন্যগণ বন্দী-অবস্থায় মুর্শিদাবাদে প্রেরিত হয়। কর্মচারীদিগের মধ্যে কেহ কেহ বন্দীভাবে মুর্শিদাবাদে গমন করেন এবং কেহ কেহ বা মুক্তি-

লাভও করিয়াছিলেন। ভারতের প্রথম গবর্ণর জেনেরাল ওয়ারেন হেস্টিংস্ এই সময়ে কাশীমবাজারের কুঠীতে কেরাণীর কার্য করিতেন, তিনি প্রথমে বন্দী হইয়া, পরে ওলন্দাজ কুঠীর অধ্যক্ষ ভিনেট সাহেবের জামিনে মুক্তিলাভ করেন। কিন্তু মুর্শিদাবাদেই থাকিয়া গোপনে দরবারের সংবাদ কলিকাতা হইতে পলায়িত ইংরেজদিগকে প্রদান করায় তাঁহার প্রতি নবাবের সন্দেহ উপস্থিত হয়। হেষ্টিংস নবাবের ভয়ে ভীত হইয়া, মুর্শিদাবাদ হইতে পলায়ন করিতে বাধ্য হন এবং প্রথমে কাশীমবাজার রাজবংশের প্রতিষ্ঠাতা কান্তবাবুর আশ্রয় গ্রহণ করেন। কান্তবাবু সে সময়ে একজন সামান্য গৃহস্থ মাত্র ছিলেন। তিনি কাশীমবাজার কুঠীতে রেশমের সরবরাহ করিতেন। হেষ্টিংসকে তিনি গোপনে আশ্রয় দিয়া পরে তাঁহাকে তথা হইতে বিদায় করিয়া দেন। ইহার কৃতজ্ঞতাস্বরূপে হেষ্টিংস কান্তবাবুকে আপনার দেওয়ানের পদে নিযুক্ত করিয়াছিলেন, এবং তাঁহাকে অগাধ অম্পত্তির অধীশ্বর করিয়া তুলিয়াছিলেন।

কাশীমবাজার অবরোধের পর নবাব কলিকাতা আক্রমণের জন্য উদ্যোগী হইলেন। কলিকাতার আক্রমণ হইতে ক্ষান্ত হওয়ার জন্য অনেকে নবাবকে পরামর্শ দিতে লাগিলেন। তম্মধ্যে জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদই প্রধান। জগৎশেঠদিগের সহিত ইউরোপীয় বণিকগণের যে বিশেষরূপ সম্বন্ধ ছিল, এ কথা পূর্বেই উল্লেখ করা হইয়াছে। ইংরেজ কোম্পানী সর্বদাই ব্যবসায় বাণিজ্যের জন্য জগৎশেঠদিগের সাহায্য গ্রহণ করিতেন এবং রাজকোপে পতিত হইলে, সময়ে সময়ে তাঁহাদিগের আশ্রয়ও লইতেন। মহাতপচাঁদ ও স্বরূপচাঁদ ইংরেজদিগের প্রতি ক্রোধসংবরণের জন্য নবাবকে বুঝাইতে আরম্ভ করিলেন। কোম্পানীর অনিষ্ট হইলে, রাজ্যমধ্যে যে ব্যবসায় বাণিজ্যের ক্ষতি হইবে, তাহাও অবগত করাইতে তাঁহারা ত্রুটি করেন নাই, তাঁহারা ইংরেজদিগকে শান্ত ও নিরীহ জাতি বলিয়াও প্রকাশ করিতে লাগিলেন। এ বিষয়ে উঁহারা অনেক অনুনয় বিনয় করিয়াছিলেন। কিন্তু নবাব কোন কথায় কর্ণপাত করিলেন না।* তিনি নানা কারণে ইংরেজ কোম্পানীর প্রতি অসন্তুষ্ট হইয়াছিলেন। বিশেষতঃ তাঁহার আদেশের অবমাননা করায়, তিনি বঙ্গদেশ হইতে ইংরেজদিগকে বিতাড়িত করিতে কৃত-

"But Seat Mootabray and Roop Chand the sons of the banker Jaggut Seat who had succeeded to the wealth and employment of their father and derived great advantages from the European trade in the province, ventured to represent the English as a colony of inoffensive and useful merchants, and earnestly entreated the Nabab to moderate his resentment against them; but their remonstrances were vain." Orme, Vol. II.

সংকল্প হইলেন। তজ্জন্য অবিলম্বে কলিকাতা আক্রমণের আয়োজন হইতে লাগিল। কাশীমবাজার অবরোধ ও কলিকাতা আক্রমণের আয়োজন শুনিয়া, কলিকাতাস্থ কোম্পানীর কর্মচারিগণ নবাবকে ক্ষান্ত হওয়ার জন্য ও তাঁহার আদেশ প্রতিপালনের কথা জানাইয়া প্রত্যহই ওয়াট্‌স সাহেবকে পত্র লিখিতে লাগিলেন। হুগলীর প্রসিদ্ধ ব্যবসায়ী খোজাওয়াজিদ স্বয়ং মধ্যস্থ হওয়ার কথা নবাবকে অবগত করাইয়াছিলেন। নবাব তাঁহাকে তাঁহার প্রতি অবমাননা প্রকাশের কথা উল্লেখ করিয়া পাঠান, ও মুর্শিদকুলী জাফর খাঁর সময়ে ইংরেজেরা যেরূপ অধিকার পাইয়াছিলেন, তাহার অতিরিক্ত কিছুই প্রদান করিবেন না বলিয়া জ্ঞাপন করেন। তাঁহার সম্পূর্ণ বিশ্বাস হইয়াছিল যে, ইংরেজেরা নূতন দুর্গ বা প্রাকারাদি নির্মাণ করিয়া আপনাদিগকে অজেয় করিয়া তুলিতেছেন। সেইজন্য তাঁহাদিগকে দমন করা অবশ্যকর্তব্য বলিয়া তিনি বিবেচনা করিয়াছিলেন। তজ্জন্য কাহারও অনুরোধ উপরোধ রক্ষা করিতে ইচ্ছুক ছিলেন না। তিনি সর্বদাই মাতামহের অন্তিম উপদেশ স্মরণ করিতেন। ফলতঃ নবাব কলিকাতার দিকে অগ্রসর হওয়ার আয়োজনে প্রবৃত্ত হইলেন এবং ওয়াটস্‌ ও কলেট সাহেবদ্বয়কে তাঁহার সহিত যাইবার জন্য আদেশ দিলেন।*

কোম্পানীর কলিকাতাস্থ কর্মচারিগণ যখন অবগত হইলেন যে, নবাব কিছুতেই ক্ষান্ত হইতেছেন না এবং সত্বরই কলিকাতা আক্রমণ করিবেন, তখন তাঁহারা সে আক্রমণে বাধা দিবার জন্য যথাসাধ্য অনুষ্ঠান করিতে লাগিলেন। তাঁহারা বোম্বাই, মাদ্রাজ ও বাঙ্গালার অন্যান্য স্থানে আপনাদিগের সাহায্যের জন্য সৈন্য ও লোকজন চাহিয়া পাঠাইলেন। কিন্তু সে সমস্ত সৈন্য বা লোকজন যথাসময়ে উপস্থিত হওয়ার সম্ভাবনা ছিল না। অগত্যা তাঁহারা চুঁচুড়ার ওলন্দাজ ও চন্দননগরের ফরাসীদিগের সাহায্য প্রার্থনা করিলেন। ওলন্দাজেরা তাঁহাদিগকে সাহায্য করিতে অস্বীকৃত হইলেন। ফরাসীরা তাঁহাদিগকে চন্দননগরে আশ্রয় লইতে উপদেশ দিলেন। কিন্তু তাঁহারা সে কথায় কর্ণপাত না করিয়া আপনাদিগের যে কিছু লোক-জন ছিল, তাহা লইয়াই কলিকাতা রক্ষায় প্রবৃত্ত হইলেন। এই সমস্ত লোক-জনের মধ্যে শিক্ষিত সৈন্যের সংখ্যা অতি অল্পই ছিল। বিশেষতঃ ইউরোপীয় সৈনিকের সংখ্যা মুষ্টিমেয় থাকায় তাঁহারা দেশীয় সৈনিকগণের সংখ্যা বৃদ্ধি করিতে বাধ্য হইলেন। কিন্তু এ সমস্ত সৈন্যের অধিকাংশের প্রতি তাঁহারা

* কেহ কেহ বলিয়া থাকেন যে, বিবি ওয়াটসের অনুরোধে সিরাজের মাতা বা মাতামহী ওয়াট্‌স ও কলেট সাহেবের মুক্তির ব্যবস্থা করিয়া দেন। তাঁহারা নামে মুক্তিলাভ করিলেও সিরাজের আদেশে তাঁহার সহিত কলিকাতায় যাইতে বাধ্য হন।

বিশ্বাস স্থাপন করিতে ইচ্ছুক ছিলেন না।* সে যাহা হউক কোনরূপে আপনাদের আত্মরক্ষার উপায় স্থির করিতে প্রবৃত্ত হইয়া, কোম্পানীর কর্ম-চারিগণ কলিকাতার নিকটস্থ টানা নামক স্থানের নবাব-দুর্গ হস্তগত করার চেষ্টা করেন। তাঁহাদের এইরূপ অভিপ্রায় ছিল যে, কলিকাতা হইতে বিতাড়িত হইলে, তাঁহারা তথায় কিছুকালের জন্য আশ্রয় গ্রহণ করিবেন। কিন্তু তাঁহাদের সে অভিপ্রায় সিদ্ধ হয় নাই। অনেক চেষ্টা করিয়াও তাঁহারা টানা দুর্গ অধিকার করিতে পারেন নাই। এদিকে কলিকাতার অধিবাসি-গণের মধ্যে যাহাদের প্রতি কোম্পানীর কর্মচারিগণের সন্দেহ ঘটিয়াছিল, তাহাদিগকে তাঁহারা বন্দী-অবস্থায় রাখাই স্থির করিলেন। সেইজন্য কৃষ্ণদাস ও আমীরচাঁদ বন্দী হইলেন। কলিকাতার দেশীয় অধিবাসিবৃন্দ কতক নবাবের আক্রমণের ভয়ে, কতক বা কোম্পানী কর্তৃক বন্দী হওয়ার ভয়ে, কলিকাতা ছাড়িয়া পলায়ন করিল। পর্টুগীজ ফিরিঙ্গীরা অনন্যোপায় হইয়া কোম্পানীর দুর্গমধ্যে আশ্রয় লইতে বাধ্য হইল। অচিরে কলিকাতা নগরী জনশূন্য হইয়া পড়িল।

নবাবসৈন্য কলিকাতার সমীপস্থ হইয়া প্রথমে বাগবাজারের নিকট উপস্থিত হয়। তথায় পেরিং নামক প্রাকার ও তন্নিকটস্থ স্থানের সেতু রক্ষার জন্য নিযুক্ত ইংরেজ সৈন্য তাহাদিগকে বাধা প্রদানে প্রবৃত্ত হইল। পরদিন প্রাতঃ-কালে বিপুল নবাব-বাহিনী পূর্ব ও দক্ষিণ-পূর্ব ভাগের অরক্ষিত স্থান দিয়া কলিকাতা মধ্যে প্রবেশ করিয়া কলিকাতা অধিকার করিয়া বসিল ও দুর্গের দিকে ধাবিত হইল। ক্রমে সমস্ত নবাব সৈন্য মহারাষ্ট্রীয় খাত অতিক্রম করিয়া, নগরে প্রবেশ করে। দুর্গের বাহিরে যে সকল তোপমঞ্চ স্থাপন করিয়া ইংরেজেরা নবাব-সৈন্যের বাধা প্রদানে প্রবৃত্ত হইয়াছিলেন, তাহাতে অধিকক্ষণ অবস্থিতি করা যুক্তিযুক্ত বোধ হইল না। কাজেই সকলেই দুর্গমধ্যে আশ্রয় লইতে বাধ্য হইলেন। পেরিং প্রাকার হইতেও সৈন্যেরা আসিয়া দুর্গমধ্যে প্রবেশ করিল। অতঃপর কলিকাতা রক্ষার আশা পরিত্যাগ করিয়া কোম্পানীর কর্মচারীরা দুর্গ-রক্ষার জন্য সচেষ্ট হইলেন। কিন্তু নবাবের বিপুল বাহিনীর হস্ত হইতে তাহারও উদ্ধার করা অসম্ভব মনে করিয়া, তাঁহারা ইংরেজ মহিলাদিগকে নৌকাযোগে জাহাজে পাঠাইবার ব্যবস্থা করিলেন। ক্ষুদ্র ক্ষুদ্র ডিঙ্গী নৌকায় আরোহণ করিয়া মহিলারা প্রাণভয়ে পলায়নপরা হইলেন। তাঁহাদের সঙ্গে কোন কোন ইংরেজ পুরুষও প্রাণরক্ষার জন্য ব্যস্ত হইয়া-ছিলেন। তন্মধ্যে কলিকাতার অধ্যক্ষ ড্রেক সাহেবই প্রধান। পলায়িত ইংরেজেরা ফলতাস্থ জাহাজে গিয়া আশ্রয় লইলেন। ড্রেক সাহেবের পলায়নের

* কলিকাতার ইংরেজ কোম্পানীর এই সময়ের সৈন্যসংখ্যা বিশেষতঃ ইউরোপীয় সৈনিকের সংখ্যা লইয়া অনেক মতভেদ আছে। আমরা স্থানান্তরে তাহার আলোচনা করিব।

পর কলিকাতার জমীদার হলওয়েল্ সাহেব দুর্গ মধ্যে অবস্থিতি করিয়া কোনরূপে আত্মরক্ষার চেষ্টা করিতে লাগিলেন। কিন্তু তাঁহার সকল চেষ্টাই ব্যর্থ হইল। বেগবতী স্রোতস্বিনীর নিকট তৃণগুচ্ছের ন্যায় বিপুল নবাব-বাহিনীর নিকট তাঁহার মুষ্টিমেয় সৈন্য কোথায় ভাসিয়া গেল। সেই অল্প-সংখ্যক সৈন্যের কতক হত ও কতক আহত হইয়া দুর্গ মধ্যে আশ্রয় লইল। এইরূপে ফোর্ট উইলিয়ম দুর্গ নবাবসৈন্যের করায়ত্ত হইল।

অপরাহ্ণে নবাব সিরাজউদ্দৌলা, মীরজাফর খাঁ প্রভৃতি সেনাপতি ও অমাত্যবর্গসহ দুর্গে উপস্থিত হইলেন, এবং দরবারে সমাসীন হইয়া আমীর-চাঁদ ও কৃষ্ণদাসকে উপস্থিত হওয়ার জন্য আদেশ প্রদান করিলেন। তাঁহারা দরবারে উপস্থিত হইলে, নবাব তাঁহাদিগের প্রতি কোনরূপ অসম্মান প্রদর্শন করেন নাই। তাহার পর বন্দীদিগকে আশ্বাস দিয়া, তিনি সেনাপতি মাণিক-চাঁদের প্রতি দুর্গরক্ষার ভার অর্পণ করিয়া শিবিরে প্রত্যাগমন করিলেন। মাণিকচাঁদ রক্ষীদিগের প্রতি বন্দীগণকে যথাস্থানে স্থাপন করিতে আদেশ দিয়া, অন্যকার্যে ব্যাপৃত হইলেন। রক্ষীরা বন্দীদিগকে অবরুদ্ধ রাখার জন্য একটি সুরক্ষিত স্থানের অনুসন্ধানে প্রবৃত্ত হইল। ইংরেজেরা যে স্থানে অপরাধীদিগকে বন্দী করিয়া রাখিতেন, সেই অন্ধকূপ নামক ক্ষুদ্রায়তন গৃহ তাহাদের মনোনীত হইল। বন্দীগণ বাধ্য হইয়া সেই অন্ধকূপে প্রবেশ করিল। তাহাদের মধ্যে কতকগুলি আহত ও দুই একটি স্ত্রীলোকও ছিল। নিদাঘের দারুণ পিপাসায় সেই ক্ষুদ্রায়তন স্থানে অবরুদ্ধ থাকিয়া, বন্দী-দিগের মধ্যে কয়েকজন জীবন বিসর্জন দেয়। ইতিহাসে ইহাই অন্ধকূপ হত্যা নামে প্রসিদ্ধ। অন্ধকূপ হত্যাকে ইংরেজ ঐতিহাসিকগণ একটি লোম হর্ষণ ব্যাপার বলিয়া চিত্রিত করিয়া জগতের সমক্ষে সিরাজউদ্দৌলাকে কলঙ্কিত করার চেষ্টা করিয়াছেন। কিন্তু অন্ধকূপহত্যা ব্যাপারই বা কি এবং ইহাতে সিরাজউদ্দৌলার কোন দোষ আছে কিনা, যাঁহারা ইহার প্রকৃত তথ্য আলোচনা করিবেন, তাঁহারা সকলেই ইহা সুস্পষ্টরূপে জানিতে পারিবেন। অন্ধকূপহত্যার লোমহর্ষণত্ব প্রতিপাদনের বিষয় এই যে, অন্ধকূপের ন্যায় একটি ক্ষুদ্রায়তন গৃহে নিদাঘের রজনীতে এককালে অধিকসংখ্যক লোককে বলপূর্বক প্রবেশিত করায়, তাহাদের মধ্যে অধিকাংশই নিদারুণ পিপাসায় কাতর হইয়া প্রাণত্যাগ করিতে বাধ্য হইয়াছিল। ইংরেজ ঐতিহাসিকদিগের মতে ১৪৬ জন ইউরোপীয়কে প্রবেশ করান হয়। তন্মধ্যে ২৩ জন মাত্র জীবিত ছিল। কিন্তু অন্ধকূপের আয়তন এবং তাহাতে প্রবেশিত লোক-সংখ্যার সামঞ্জস্য নাই। ইংরেজ ঐতিহাসিকেরা সমস্ত বন্দীদিগকে যে ইউ-রোপীয় বলিয়া প্রতিপাদনের চেষ্টা করিয়াছেন, তাহাও প্রমাণের দ্বারা স্থির হয় না। কারণ তাঁহারা যে ১৪৬ জন ইউরোপীয়ের অন্ধকূপে অবরুদ্ধ থাকার কথা বলেন, ড্রেক সাহেব প্রভৃতির পলায়নের পর নবাব-সৈন্যের সহিত যুদ্ধে হতাহত ইউরোপীয়গণের সংখ্যা বাদে উক্ত-সংখ্যক ইউরোপীয় দুর্গে

মধ্যে ছিল কিনা, তাহার কোন প্রমাণ পাওয়া যায় না। উক্ত ১৪৬ জনকে ইউরোপীয় ও দেশীয় লোকের সমষ্টি ধরিলেও অন্ধকূপে যে প্রকৃত প্রস্তাবে কত লোক বন্দী হইয়াছিল, তাহার সুস্পষ্ট প্রমাণ পাওয়া যায় না। সুতরাং তাঁহাদের কথিত ১৪৬ জন লোকের মধ্যে যে কেবল ২৩ জন মাত্র জীবিত ছিল, এ উক্তির প্রকৃষ্ট প্রমাণ পাওয়া কঠিন। বস্তুতঃ অন্ধকূপহত্যা একটি লোমহর্ষণ ব্যাপার বলিয়াই বোধ হয় না, এবং ইহাতে যে সিরাজউদ্দৌলার কোন দোষ ছিল না, ইহাও সত্য। কোন একটি যুদ্ধ বা দুর্গজয়ের পর বন্দী-দিগকে সুরক্ষিত স্থানে অবরুদ্ধ রাখা চিরন্তনী প্রথা। এ ক্ষেত্রে তাহাই হইয়াছিল। তবে গৃহের আয়তন ক্ষুদ্র ও লোকসংখ্যা অধিক বলিয়া যদি এই ঘটনাকে লোমহর্ষণ বলিয়া চিত্রিত করিতে হয়, তাহা হইলে, জগতের অনেক ক্ষুদ্র ব্যাপারই ঐরূপে চিত্রিত হইতে পারে। বিশেষতঃ গৃহের আয়তন ও লোকসংখ্যা সম্বন্ধে যে মতভেদ আছে, তাহা আমরা পূর্বেই উল্লেখ করি-য়াছি। সুতরাং অন্ধকূপহত্যায় কোনও রাজনৈতিক গুরুত্ব আছে বলিয়া আমরা স্বীকার করি না। যাঁহারা বন্দী-অবস্থায় নিদাঘের রাত্রি যাপন করিতে বাধ্য হইয়াছিলেন, তাঁহারা যে কষ্টভোগ করিয়াছিলেন, তাহা অস্বীকার করা আমাদের অভিপ্রেত নহে। তাই বলিয়া যে অন্ধকূপহত্যাকে একটি লোম-হর্ষণ ব্যাপার বলিতে হইবে, তাহা কেমন করিয়া স্বীকার করিব? যুদ্ধে জয়লাভ ও দুর্গাধিকারের পর বিজয়ী পক্ষ পরাজিত পক্ষের লোকদিগের সহিত যেরূপ ব্যবহার করিয়া থাকে, এ ব্যাপারে তাহার অতিরিক্ত কোন কার্য হইয়াছিল বলিয়া বোধ হয় না। সুতরাং ইহাকে লোমহর্ষণ ব্যাপার বলিব কিরূপে? সিরাজউদ্দৌলা বন্দীদিগকে উপযুক্ত স্থানে রক্ষা করিবার জন্য আদেশ দিয়া নিষ্ক্রান্ত হইয়াছিলেন, তিনি তাহাদিগকে অন্ধকূপে অবরুদ্ধ রাখিবার জন্য কাহারও প্রতি আদেশ দেন নাই। সুতরাং এই বিষয়ে সিবাজ-উদ্দৌলার যে কোনই দোষ ছিল না, তাহা সকলেই বুঝিতে পারিতেছেন। ফলতঃ অন্ধকূপহত্যা একটি লোমহর্ষণ ব্যাপার নহে, এবং ইহার সহিত সিরাজ-উদ্দৌলার কোনই সম্পর্ক ছিল না। ইংরেজ ঐতিহাসিকেরা তাঁহাকে বিনা দোষে কলঙ্কিত করিয়াছেন। আমরা স্থানান্তরে ইহার বিস্তৃত আলোচনা করিয়াছি।

পরদিন প্রাতঃকালে নবাব বন্দীদিগকে মুক্তি প্রদান করার আদেশ দিলেন। হলওয়েল সাহেব তিন জন সহচরসহ বন্দী-অবস্থায় সেনাপতি মীরজাফরের হস্তে ন্যস্ত হইলেন। মীরজাফর তাঁহাদিগকে মুর্শিদাবাদে পাঠাইবার ব্যবস্থা করিলেন। সিরাজউদ্দৌলা কলিকাতার নাম "আলি নগর" রাখিয়া সসৈন্যে মুর্শিদাবাদাভিমুখে প্রত্যাবৃত্ত হইলেন। পথিমধ্যে ওলন্দাজ ও ফরাসীদিগের নিকট হইতে যথোপযুক্ত নজর গ্রহণ করিয়া তাঁহাদিগকে অভয় প্রদান করিলেন। ওয়াট্স ও কলেট সাহেবদ্বয় এই সময়ে মুক্তিলাভ করেন। তৎকালে হলওয়েল প্রভৃতি মুর্শিদাবাদে অবস্থান করায় সে সময়ে অব্যাহতি পান নাই। নবাব

মুর্শিদাবাদে উপস্থিত হইয়া তাঁহাদিগকে মুক্ত করিয়া দেন। মুর্শিদাবাদ-যাত্রার পূর্বে নবাব ইংরেজদিগকে কলিকাতায় পুনঃ প্রবেশের অনুমতি দিয়াছিলেন। কিন্তু জনৈক মত্ত সার্জেন্ট একজন মুসলমানকে নিহত করায়, ইউরোপীয়গণের কলিকাতা প্রবেশের অনুমতি প্রত্যাহৃত হয়। অবশিষ্ট ইংরেজেরা পলায়ন করিয়া ক্রমে ফলতায় উপস্থিত হইলেন, এবং জাহাজস্থিত ইংরেজদিগের সহিত যোগদান করিয়া আপনাদের ভবিষ্যৎ অবস্থার বিষয় আলোচনা করিতে লাগিলেন। নবাবও যথাসময়ে মুর্শিদাবাদে উপস্থিত হইলেন। এইরূপে তিনি ইংরেজ কোম্পানীর দম্ভ চূর্ণ করিয়া আপাততঃ কিছুকালের জন্য শান্ত ভাব অবলম্বন করিলেন।

## দশম অধ্যায়

# মহাতপচাঁদ

আমরা পূর্ব অধ্যায়ে উল্লেখ করিয়াছি যে, কলিকাতা আক্রমণের পর সিরাজউদ্দৌলা কিছুকাল শান্তভাবে অবস্থিতি করিয়াছিলেন। তাহার কারণ এই যে, সেই সময়ে বর্ষা উপস্থিত হওয়ায় তিনি কোনও কার্যের অনুষ্ঠান করিতে পারেন নাই। কিন্তু যে সর্বপ্রধান কার্যটি অবশিষ্ট ছিল, তাহা সম্পন্ন করিবার জন্য তিনি ক্রমে ক্রমে বিশেষরূপ আয়োজনে প্রবৃত্ত হইলেন। সে কার্যটি সওকৎজঙ্গকে দমন করা ব্যতীত আর কিছুই নহে। কলিকাতা আক্রমণের পর হইতে নবাব সিরাজউদ্দৌলা আপনার ক্ষমতা অনুভব করিতে আরম্ভ করিয়াছিলেন। তিনি দিন দিন নিজ প্রভুত্ব বিস্তারেরই প্রয়াসী হন। পূর্ব হইতে তিনি নানা কারণে পূর্বতন কর্মচারিবর্গের প্রতি সন্দিহান হইয়াছিলেন। তজ্জন্য তিনি বিশ্বাসী ও প্রিয়পাত্র ব্যক্তিগণকে ক্রমে ক্রমে উচ্চ পদ সকল প্রদান করিতে লাগিলেন। ইহাতে প্রাচীন কর্মচারিবর্গের মনে অসন্তোষের বীজ উপ্ত হয়। নবাব তাঁহাদের সকল কথায় কর্ণপাত করিতেন না। মধ্যে মধ্যে তাঁহাদের প্রতি কটূক্তিও প্রয়োগ করিতেন। কেবল কর্মচারী বলিয়া নহে, অনেক সম্ভ্রান্ত লোককেও তাঁহার কর্কশ বাক্য সহ্য করিতে হইত। তাঁহাদের মধ্যে জগৎশেঠও অন্যতম বলিয়া কেহ কেহ উল্লেখ করিয়া থাকেন।* কেবল কর্কশ বাক্য প্রয়োগ নহে, নবাব জগৎশেঠকে যারপর-

* "And it was after making so insulting a choice, that he went on disobliging and shocking his principal Commanders, such as Mir-djaafer-qhan, and Rehem-qhan, and especially Omer-qhan,

নাই অবমানিত করিয়াছিলেন বলিয়া তৎকালীন কোম্পানীর কর্মচারিবর্গ উল্লেখ করিয়া গিয়াছেন। তাঁহাদের লিখিত বিবরণ হইতে এইরূপ জানা যায় যে, সওকৎজঙ্গ বাদসাহ কর্তৃক বাঙ্গালার নবাবীর সনন্দ লাভ করিয়াছেন, এইরূপ সংবাদ প্রচারিত হওয়ায়, নবাব সিরাজউদ্দৌলা অত্যন্ত উত্তেজিত হইয়া উঠেন এবং স্বয়ং সনন্দ পান নাই বলিয়া জগৎশেঠকে অত্যন্ত তিরস্কার করেন। কেবল তাহাই নহে, তজ্জন্য তাঁহাকে বণিকদিগের নিকট হইতে তিন কোটি টাকা নজর আদায়ের আদেশ দেন। জগৎশেঠ উৎপীড়িত লোকদিগের নিকট হইতে অর্থ সংগ্রহ সুকঠিন বলিয়া প্রকাশ করায়, নবাব তাঁহার মুখমণ্ডলে মুষ্ট্যাঘাত করিয়া তাঁহাকে কারারুদ্ধ করেন। সেনাপতি মীরজাফর প্রভৃতি ইহাতে অত্যন্ত দুঃখিত হইয়া জগৎশেঠের কারামোচনের জন্য নবাবের নিকট প্রার্থনা করিয়াছিলেন। নবাব তাঁহাদের কথায় কর্ণপাত না করায় তাঁহারা বাদশাহের নিকট হইতে সনন্দ না পাওয়া পর্যন্ত সিরাজউদ্দৌলার পক্ষে অস্ত্র ধারণ করিতে অসম্মত হন।* বলা বাহুল্য ইহার পর জগৎশেঠ

an old officer, whose two sons, Selabat-qhan, and Dilir-qhan were soldiers of merit, and as well as of old standing. He ill used Radja Doullobram also, as well as many others, all Commanders of character, all deserving the utmost regard, and all thoroughly estranged from him by his harsh language, and his shocking behaviour; nor were the principal citizens of Moorshoodabad better used, Djagat-seat especially. All these were tired of living under such an administration and wished no better than to be rid of such a government, by Seradj-ed-doulah's death; so that whenever they chanced to perceive any appearance of discontent anywhere, or any hatred against the present Government, they would send secret messages to the party, with exhortations to contrive some mode of deliverance; under promise of their being heartily and effectually supported. Mir-djaafer-qhan, as the most considerable and the most injured of the malcontents was the foremost amongst them. Djagat-seat had underhand promised to support him vigorously, and they formed together a confederacy" (Mutaqherin).

* "Yesterday came advices from Mr. Forth of the 2nd instant that by letters from Mr. Bisdom from Cassimbazar, of the 31st ultimo, of which the contents Mr. Bisdom desired him to communicate, he is informed that the Nabob of Pyrnea was appointed by the King, Nabob of Bengal; that he was joined by another considerable Raja and that he had begun hostilities and taken about 200 boats; that upon news of this Surajed Dowla

অবশ্যই মুক্তি লাভ করিয়াছিলেন। পরে নবাব এই অসদ্ব্যবহারের জন্য জগৎশেঠের নিকট ক্ষমা প্রার্থনাও করিয়াছিলেন। আমরা সমসাময়িক মুসলমান ঐতিহাসিকদিগের বিবরণে এই সময়ে জগৎশেঠের প্রতি কটু ও কর্কশ বাক্য প্রয়োগ ভিন্ন অন্য কোন গুরুতর অবমাননার উল্লেখ দেখিতে পাই নাই। পরন্তু ইহার পর নবাবের সহিত জগৎশেঠের যেরূপ সম্বন্ধ দেখিতে পাই, তাহাতে, সিরাজউদ্দৌলা জগৎশেঠের প্রতি ঐরূপ অত্যাচার করিলে, তিনি যে সিরাজউদ্দৌলার সহিত ঘনিষ্ঠ সম্বন্ধ রাখিতেন, ইহা কদাচ বিশ্বাস করা যায় না। সে যাহা হউক, সিরাজউদ্দৌলা যে এই সময়ে প্রধান কর্মচারী ও সম্ভ্রান্ত লোকদিগের সহিত অসদ্ব্যবহারে প্রবৃত্ত হইয়াছিলেন তাহাতে সন্দেহ নাই। কিন্তু জগৎশেঠ সম্বন্ধে আমরা কিছুই নিশ্চয় করিয়া বলিতে পারি না। সিরাজউদ্দৌলার এইরূপ অসদ্ব্যবহারের কারণ আমরা পূর্বেই নির্দেশ করিয়াছি। এই সমস্ত ব্যক্তির প্রতি সিরাজউদ্দৌলার অসদ্ব্যবহার যে নিন্দনীয়, তাহা আমরা অস্বীকার করি না। কিন্তু মনুষ্য সাধারণতঃ মনুষ্যই থাকে, দেবত্ব তাহাদের মধ্যে দুর্লভ বলিয়াই বোধ হয়। কেহ অপরের অনিষ্টাচরণের অভিপ্রায়ে তদীয় শত্রুপক্ষের সহিত যোগদানের আয়োজন করিলে, অবশ্য ঐ ব্যক্তি দেবতা হইলে তাঁহাকে ক্ষমা করিতে পারেন। কিন্তু মনুষ্য হইলে তাঁহার সহিত তিনি যে সদ্ব্যবহার করিবেন, ইহা মানবনীতির অনুমোদিত বলিয়া বোধ না। এ ক্ষেত্রে ইহার অতিরিক্ত যে কিছুই ঘটে নাই, আমরা পরে তাহার উল্লেখ করিব। তবে দেশ, কাল ও পাত্র বিশেষে সকল বিষয়েরই ইতর বিশেষ ঘটিতে পারে। তাই বলিয়া সিরাজউদ্দৌলার এইরূপ ব্যবহার একেবারে সাধারণ মানবনীতির বহির্ভূত নহে।

আলিবর্দী খাঁর মৃত্যুর পর হইতেই প্রধান প্রধান কর্মচারী ও রাজ্যের সম্ভ্রান্ত লোক সকল মুর্শিদাবাদের নবাবী সম্বন্ধে নানাপ্রকার আলোচনায়

had ordered Jaffer Alli Cawn and other principal officers to march with a force to oppose him, which they did, but returned on the 29th on account of a dispute between the Nabob and Juggerseat, in which the former reproached the latter for not getting a phirmaund and then ordered him to raise from the merchant three crore of rupees, but Juggerseat pleading the hardships of his already oppressed people received a blow on the face and was confined. Jafler Alli Cawn returning upon this went with other principal officers and insisted on Jugerseat being set at liberty, but were refused, on which they declared that they would not draw their swords in his service till he should be appointed Nabob by the King." "Consultations on on Board the Phœnix Schooner Fulta, September 5, 1765 (Long's *Records* p. 77).

প্রবৃত্ত হন। যাঁহারা আলিবর্দীর রাজত্বে বিবিধ সুখসম্ভোগ করিয়াছেন, তাঁহার পর অন্য যে কোন ব্যক্তির রাজত্বে, তাঁহারা কিছুতেই তৃপ্ত হইতে পারিতেন না। বিশেষতঃ নবীন যুবা সিরাজউদ্দৌলা নবাবী পদ প্রাপ্ত হওয়ায়, তাঁহাদের যে নানাপ্রকার আশংকার উদয় হইয়াছিল, ইহাও অস্বীকার করা যায় না। কিন্তু সিরাজউদ্দৌলার বিশেষ কি অপরাধ ছিল, তাহা আমরা বুঝিতে সমর্থ নহি। অপরাধের মধ্যে তিনি যৌবনের প্রারম্ভেই এই গুরুতর রাজ্যভার মস্তকে লইয়া মুর্শিদাবাদের মসনদে বসিয়াছিলেন এবং যৌবন-সুলভ চপলতা ও উচ্ছৃঙ্খলতাও যে তাঁহার চরিত্র হইতে প্রকাশিত হইয়া পড়িয়াছিল, সে বিষয়ে সন্দেহ নাই। এই উচ্ছৃঙ্খলতা ও চপলতার জন্য তাঁহাকে পদচ্যুত করিয়া যে আর একজনকে তাঁহার আসনে বসাইতে হইবে, ইহার বিশেষ কোন কারণ দেখা যায় না। তবে সেই আয়োজন যদি স্বার্থ-প্রণোদিত না হইয়া নিঃস্বার্থ ভাবের হইত, তাহা হইলেও আমাদের বিশেষ কিছু বক্তব্য ছিল না। কর্মচারীদিগের স্বার্থসাধন যে এই আয়োজনের মূল ভিত্তি, সে বিষয়ে কিছুমাত্র সন্দেহ নাই। তাঁহাদের অসন্তোষের কারণ এই যে, তাঁহাদিগকে অতিক্রম করিয়া সিরাজউদ্দৌলা অধস্তন কর্মচারীদিগকে উন্নীত করিতেছিলেন, তজ্জন্য তাঁহারা সিরাজউদ্দৌলার পদচ্যুতির প্রয়াসী হইয়াছিলেন। ইহার মধ্যে কোন্‌টি কারণ এবং কোন্‌টিই বা কার্য ইহা স্থির করা দুরূহ। তাঁহাদিগের পদমর্যাদা নষ্ট করা সিরাজের পদচ্যুতির কারণ, কি সিরাজের পদচ্যুতির চেষ্টা তাঁহাদের পদমর্যাদা হ্রাসের কারণ, ইহা বিশেষ-রূপ বিবেচনা করিয়া দেখা উচিত। তাঁহারা যাহাই ভাবুন না কেন, অথবা তাঁহাদের পক্ষ অবলম্বন করিয়া অনেক ঐতিহাসিক যাহা বলুন না কেন, সিরাজ কিন্তু আলিবর্দীর মৃত্যুর পর হইতেই তাঁহাদিগকে সন্দেহের চক্ষে দেখিতেছিলেন; সুতরাং যাঁহাদের প্রতি সন্দেহ উপস্থিত হয়, তাহার মূলে সত্যই থাকুক বা মিথ্যাই থাকুক, তাঁহাদিগের প্রতি কোন নীতিমতে বিশ্বাস স্থাপন করা যায় না। রাজনীতি ক্ষেত্রের ত কথাই নাই। এই স্বার্থ-সাধনোদ্যত কর্মচারিবর্গের সঙ্গে আর যাঁহারা যোগদান করিয়াছিলেন, তাঁহা-দের মনে সিরাজউদ্দৌলা সম্বন্ধে অমূলক আশঙ্কা ব্যতীত আর কিছু ছিল বলিয়া বোধ হয় না। সেই অমূলক আশঙ্কার বশবর্তী হইয়া, যদি তাঁহারা স্বার্থপর কর্মচারিবর্গের সহিত যোগদান করিয়া থাকেন, তাহা হইলে, সিরাজ-উদ্দৌলা কদাচ তাঁহাদিগকে প্রীতির চক্ষে দেখিতে পারেন না। সুতরাং তাঁহা-দের প্রতি ব্যবহার যে রূঢ় হইবে, তাহাতে আশ্চর্য কি? জগৎশেঠের প্রতি সিরাজউদ্দৌলার অসদ্ব্যবহারের কথা যদি সত্য হয়, তাহা হইলে, উহাই তাহার প্রধান কারণ বলিয়া বোধ হয়। সিরাজের প্রতি অমূলক আশঙ্কা করিয়া জগৎশেঠ স্বার্থপর কর্মচারিবর্গের সহিত যোগদান করায় এবং সিরাজ তাঁহাদের সকলেরই প্রতি সন্দিহান হওয়ায় জগৎশেঠের সহিত অসদ্ব্যবহার করিলেও করিতে পারেন। কিন্তু সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে। সিরাজের

ব্যবহারে যারপরনাই ক্রুদ্ধ হইয়া যাঁহারা সিরাজের পদচ্যুতির জন্য ব্যস্ত হইয়া, তাঁহার স্থানে যাঁহাকে তাঁহারা মুর্শিদাবাদের মসনদে বসাইবার অভিলাষ করিয়াছিলেন, সে ব্যক্তি যে একেবারে অকর্ম্মণ্য, ইহা যে তাঁহারা বুঝিতে পারেন নাই, ইহাই আশ্চর্যের বিষয় বলিতে হইবে। অথবা স্বার্থ দিগ্বিদিক দেখিবার অবসর পায় না। কর্মচারিবর্গ সিরাজউদ্দৌল্লাকে অপসারিত করিয়া, সওকংজঙ্গকে তাঁহার স্থানে মুর্শিদাবাদের মসনদে বসাইতে চাহিলে, জগৎ-শেঠও তাঁহাদের সহিত যোগদান করেন। সিরাজউদ্দৌলার মনে এইরূপ সন্দেহ উপস্থিত হওয়ায়, তিনি তাঁহাদের সহিত অসদ্ব্যবহার করিতে পারেন। কিন্তু সেই অসদ্ব্যবহার যে কিরূপ গুরুতর, তাহা আমরা স্থির করিয়া বলিতে পারি না। সিরাজের প্রতি সকলে অসন্তুষ্ট হওয়ায় সওকৎজঙ্গকে তাঁহারা নবাবী পদে বরণ করিতে পারেন, এই আশ্বাসে সওকৎজঙ্গ দিল্লী দরবার হইতে সনন্দ আনাইবার জন্য বিশেষরূপ চেষ্টায় প্রবৃত্ত হইয়াছিলেন। উজীরও তাঁহাকে আশ্বাসসূচক পত্র লিখিয়াছিলেন। কিন্তু সিরাজউদ্দৌলা কদাচ বাঙ্গালা, বিহার, উড়িষ্যার নবাবী পরিত্যাগ করিতে পারেন না। বিশেষতঃ সওকৎজঙ্গকে ফৌজদারী পদ পরিত্যাগ করিতে লিখিয়া পাঠাইলেন। সওকৎ-জঙ্গকে দমন করাই সিরাজউদ্দৌলা অবশ্য কর্তব্য মনে করিয়াছিলেন এবং যাঁহারা তাঁহার পক্ষাবলম্বনের প্রয়াসী, তাঁহাদিগের প্রতিও কটাক্ষ করিতে ত্রুটি করেন নাই।

সওকৎজঙ্গকে দমন করা আবশ্যক মনে করিয়া, সিরাজউদ্দৌলা তাহার আয়োজনে প্রবৃত্ত হইলেন। তিনি রাজা দুর্ল্লভরামের কনিষ্ঠ ভ্রাতা রাস-বিহারীকে পূর্ণিয়া প্রদেশের বীরনগর প্রভৃতির ফৌজদার নিযুক্ত করিয়া, সওকৎজঙ্গকে ফৌজদারী পদ পরিত্যাগ করিতে লিখিয়া পাঠাইলেন। সওকৎ-জঙ্গ ইহাতে ক্রুদ্ধ হইয়া উজীরের পত্রের উল্লেখ করিয়া প্রত্যুত্তর দিলেন যে, আমি বাদসাহের নিকট হইতে বাঙ্গালা, বিহার, উড়িষ্যার সনন্দ পাইয়াছি, তুমি আমার নিকট আত্মীয় বলিয়া তোমার প্রাণবধের ইচ্ছা করি না; তুমি যে কোন স্থানে আশ্রয় লইতে পার, আমি তোমার ভরণপোষণের জন্য ব্যবস্থা করিয়া দিব। তুমি অবিলম্বে মুর্শিদাবাদ পরিত্যাগ করিবে; রাজকোষ হইতে কপর্দকমাত্রও লইতে পারিবে না।

এই পত্র পাইয়া সিরাজউদ্দৌলা যারপরনাই ক্রুদ্ধ হইলেন এবং বর্ষান্তে সওকৎজঙ্গকে শিক্ষা দিবার ইচ্ছা করিলেন। পাটনার শাসনকর্তা রামনারায়ণের প্রতি যুদ্ধার্থে প্রস্তুত হওয়ার জন্য আদেশ প্রচারিত হইল। মোহনলালের পরিচালিত একদল সৈন্য গঙ্গাপার হইয়া অগ্রসর হইল। আর একদল সৈন্য লইয়া নবাব স্বয়ংই রাজমহলাভিমুখে অগ্রসর হইলেন। মীরজাফর খাঁ প্রভৃতি সেনাপতিবর্গও যাত্রা করিবার জন্য আদিষ্ট হইলেন। নবাব বাহিনী অগ্রসর হইতেছে শুনিয়া, সওকৎজঙ্গও সৈন্য সমাবেশের আদেশ দিলেন। তাঁহার সৈনিক কর্মচারিবর্গ পূর্ণিয়ার নিকট নবাবগঞ্জ নামক স্থানে সমবেত হইয়া

শিবির সন্নিবেশ করে। চারিদিকে সলিলবেষ্টিত একটি উচ্চ ভূমির উপর অবস্থান করিয়া তাহারা বিপক্ষগণের গতিরোধে প্রবৃত্ত হয়। সৈন্য সমাবেশের পর সওকৎজঙ্গ তাহা পরিদর্শন না করায়, সৈন্যমধ্যে বিশৃঙ্খলা উপস্থিত হয়। অবশেষে শত্রুপক্ষ শিবিরের নিকটবর্তী হইলে, তিনি শিবিরে আগমন করেন। মোহনলাল মীরজাফর খাঁ প্রভৃতি নবাবের প্রধান সেনাপতিবর্গ গোলাবৃষ্টি করিয়া সওকৎজঙ্গ ও তাঁহার সৈন্যদিগকে উত্ত্যক্ত করিয়া তুলেন। শ্যামসুন্দর নামে একজন হিন্দু কায়স্থ সন্তান সওকৎজঙ্গের পক্ষে যুদ্ধ করিতে করিতে আত্মবিসর্জন দেন। সওকৎজঙ্গ তাঁহার বীরত্বে মুগ্ধ হইয়া, তাঁহার অনুসরণ করিবার জন্য স্বীয় অশ্বারোহী সৈন্যদিগকে অগ্রসর হইবার জন্য আদেশ দিলে, কামানের সম্মুখে তাহাদের অগ্রসর হওয়া রণনীতির বিরুদ্ধ হইলেও তাহারা প্রভুর আদেশ পালন করিতে বাধ্য হয়। কিন্তু ক্রমে ক্রমে তাহারা মথিত হইতে থাকে। সওকৎজঙ্গের অপরাপর সৈন্যশ্রেণীরও ঐরূপ দুর্দশা ঘটে। সওকৎজঙ্গ নিজ সৈন্যের অবস্থা শুনিয়া, স্বয়ং হস্তি-পৃষ্ঠে অগ্রসর হইলে, একটি বন্দুকের গুলি তাঁহার ললাট ভেদ করিয়া চলিয়া যায়, এবং তিনি তাহাতেই পঞ্চত্ব প্রাপ্ত হন, তাঁহার অবশিষ্ট সৈন্যগণ ইতস্ততঃ ধাবিত হয়। নবাবসৈন্য দুই একদিন অপেক্ষা করিয়া পূর্ণিয়াতে উপস্থিত হয়, এবং রাজা মোহনলাল সওকৎজঙ্গের ধন রত্নাদি অধিকার করিয়া, তদীয় পরিবারাদি সহ তৎসমুদায় মুর্শিদাবাদে পাঠইয়া দেন। তাহার পর তিনি পূর্ণিয়া প্রদেশের শাসনের ব্যবস্থা করেন। মোহনলাল স্বীয় পুত্রের প্রতি উক্ত প্রদেশের শাসনভার দিয়া, রাজমহলে সিরাজউদ্দৌলার নিকট উপস্থিত হন। মোহনলাল সিরাজউদ্দৌলার বিশ্বাসী ও প্রিয়পাত্র ছিলেন। সওকৎ-জঙ্গের পতনে সিরাজ যারপরনাই আনন্দ লাভ করেন। কারণ তাঁহাকেই তিনি আপাততঃ প্রবল প্রতিদ্বন্দ্বী মনে করিয়াছিলেন। সিরাজ রাজমহল হইতে মুর্শিদাবাদে আগমন করিয়া, কিছুদিন মহানন্দে কাটাইতে লাগিলেন।

সিরাজউদ্দৌলার কলিকাতা অধিকারের পর বিতাড়িত ইংরেজগণ ফলতায় অবস্থিতি করিতেছিলেন। বাঙ্গালার অন্যান্য স্থানের কোম্পানী-কুঠীর কর্ম-চারিগণও তথায় আসিয়া, তাঁহাদের সহিত যোগদান করেন। নবাব যতদিন কলিকাতা বা তাহার নিকটে উপস্থিত ছিলেন, ততদিন পর্যন্ত পলায়িত ইংরেজগণের রসদের অত্যন্ত অভাব ঘটিয়াছিল; নবাব মুর্শিদাবাদে গমন করিলে, দেশীয় লোকেরা তাঁহাদের আহার্য দ্রব্যাদির যথেষ্ট সাহায্য করিয়া-ছিল। আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, কাশীমবাজার অবরোধের পর কলিকাতার ইংরেজ কর্মচারিগণ বোম্বাই ও মাদ্রাজে সংবাদ প্রেরণ করিয়া-ছিলেন। মাদ্রাজ হইতে প্রথমে মেজর কিল্‌প্যাট্রিক তাঁহাদের সাহায্যের জন্য প্রেরিত হন। কিন্তু তাঁহার উপস্থিতির পূর্বেই ইংরেজেরা কলিকাতা হইতে বিতাড়িত হইয়া, ফলতায় আশ্রয় লইতে বাধ্য হন। তাঁহারাও আবার ফলতা হইতে মিস্টার ম্যানিংহামকে কলিকাতা আক্রমণের সংবাদদানের জন্য

মাদ্রাজে পাঠাইয়া দেন। ম্যানিংহামের মুখে নবাবের কলিকাতা আক্রমণ ও কোম্পানীর কর্মচারিগণের দুরবস্থার কথা শুনিয়া মাদ্রাজের অধ্যক্ষ ও সদস্যগণ যারপরনাই চিন্তিত হইয়া পড়েন। তাঁহারা পরে পরামর্শ করিয়া এডমিরাল্ ওয়াটসন ও কর্ণেল ক্লাইভকে যথোপযুক্ত সৈন্যসহ বাঙ্গালায় প্রেরণ করেন। ওয়াটসন ও কর্ণেল ক্লাইব দাক্ষিণাত্যে অনেক যুদ্ধে আপনাদের পরাক্রম প্রদর্শন করায় তাঁহাদিগকেই পাঠাইবার ব্যবস্থা হয়। এই সময়ে ইউরোপে ফরাসীদিগের সহিত ইংরেজদিগের বিবাদ আরম্ভ হওয়ায়, ফরাসীদিগের চন্দননগর অধিকার, কলিকাতার পুনরুদ্ধার ও প্রয়োজন হইলে মুর্শিদাবাদ পর্যন্ত ধাবিত হইয়া নবাবকে আক্রমণ করারও উপদেশ দেওয়া হয়। ক্লাইব নিজাম সলাবৎজঙ্গ, আর্কটের নবাব মহম্মদ আলি, ও মাদ্রাজের ইংরেজ অধ্যক্ষ মিস্টার পিগটের নিকট হইতে সিরাজউদ্দৌলার নামে তিনখানি পত্র লইয়া আসেন। তাহাতে ইংরেজদিগের সমস্ত ক্ষতিপূরণের জন্য নবাবকে অনুরোধ করা হয়। তাঁহারা যথাসময়ে ফলতায় উপস্থিত হইলে, ক্লাইব উক্ত পত্র তিনখানি মাণিকচাঁদের নিকট পাঠাইয়া দেন। ইতিপূর্বে উল্লিখিত হইয়াছে যে, সিরাজউদ্দৌলা মাণিকচাঁদের প্রতি কলিকাতা রক্ষার ভার দিয়া মুর্শিদাবাদে গমন করিয়াছিলেন। ফলতাস্থ ইংরেজগণ গোপনে মাণিকচাঁদের সহিত কথাবার্তা চালাইতেন। সে যাহা হউক, মাদ্রাজ হইতে ইংরেজ সৈন্যের আগমনসংবাদ শুনিয়া মাণিকচাঁদ সসৈন্যে ফলতার দিকে অগ্রসর হইলেন। এদিকে ইংরেজ সেনানীগণ জলপথে কলিকাতার দিকে যাত্রা করিয়া, বজবজ নামক স্থানের নিকট আসিয়া উপস্থিত হন। তথায় নবাবের একটি দুর্গ ছিল, ইংরেজেরা উক্ত দুর্গ অধিকারের জন্য চেষ্টা করেন। মাণিকচাঁদ তাহাতে বাধা প্রদান করিতে গেলে, ইংরেজদিগের জাহাজ হইতে গোলা বৃষ্টি আরম্ভ হয়। মাণিকচাঁদ হস্তিপৃষ্ঠে যুদ্ধস্থলে উপস্থিত ছিলেন। একটি গোলা তাঁহার নিকট দিয়া চলিয়া যাওয়ায়, তিনি যুদ্ধক্ষেত্র পরিত্যাগ করিয়া পলায়ন করেন এবং কলিকাতায় অল্প মাত্র সৈন্য রাখিয়া মুর্শিদাবাদে নবাবের নিকট উপস্থিত হন। ইংরেজেরা নিরুদ্বেগে বজবজ দুর্গ অধিকার করিয়া টানার নিকট আগমন করেন এবং তথাকার দুর্গও অধিকার করিয়া কলিকাতার নিকটে উপস্থিত হন। ক্লাইব স্থলপথে কলিকাতার দিকে অগ্রসর হইয়াছিলেন: কিন্তু তিনি তথায় পৌঁছিবার পূর্বেই ইংরেজ জাহাজ সকল ফোর্ট উইলিয়ম দুর্গের সম্মুখে উপস্থিত হয়। দুর্গ হইতে জাহাজের প্রতি গোলাবৃষ্টি আরম্ভ হইলে, যখন জাহাজস্থ ইংরেজ কামান গর্জন করিয়া অবিরত গোলা উদ্গীরণ করিতে থাকে, তখন দুর্গরক্ষকেরা প্রাণভয়ে পলায়ন করিতে বাধ্য হয়। কাপ্তেন কুট সর্বাগ্রে কতকগুলি সৈন্য লইয়া দুর্গ অধিকার করিয়া বসেন। পরদিন এডমিরাল ওয়াটসন অধ্যক্ষ ড্রেক সাহেব ও অন্যান্য সদস্যকে কলিকাতার শাসনাধিকার প্রদান করেন। দুর্গমধ্যে কোম্পানীর মালপত্র সমস্তই পূর্ববৎ ছিল। নবাবসেনা তাহার কিছুমাত্র নষ্ট করে নাই।

ইংরেজেরা কলিকাতা পুনরাধিকার করিয়া যে যারপরনাই আনন্দ লাভ করিয়াছিলেন, সে কথা বলা বাহুল্য মাত্র। কিন্তু এই জয়লাভে তাহারা তৃপ্ত হইতে পারেন নাই। তাঁহাদের মনে প্রতিশোধের ইচ্ছাও বলবতী ছিল। কাজেই তাঁহারা কেবল কলিকাতা অধিকারে সন্তুষ্ট না হইয়া, নবাবের রাজ্যে আপনাদের ক্ষমতা বিস্তারের প্রয়াসী হইলেন। সর্বপ্রথমে হুগলীর প্রতি তাঁহাদের দৃষ্টি নিপতিত হয়। মাণিকচাঁদের পলায়নের পর ও ইংরেজদিগের কলিকাতা অধিকারের পর হুগলীতে নানারূপ বিশৃঙ্খলা উপস্থিত হয়। নবাব মুর্শিদাবাদ হইতে যাত্রা করার পূর্বে হুগলী অনায়াসে অধিকৃত হইতে পারে, ইহা বিবেচনা করিয়া, কয়েকখানি যুদ্ধজাহাজ হুগলী অধিকারের জন্য প্রেরিত হইল। কাপ্তেন কুট বীরত্ব প্রদর্শন করিয়া, হুগলী দুর্গ অধিকার করিলেন। পরে তিনি সসৈন্যে ব্যাণ্ডেলে উপস্থিত হইয়া, তথাকার শস্যের গোলাদি নষ্ট করিয়া নবাব সৈন্যের আহার্যের অনিষ্ট সাধন করেন। এইরূপ প্রতিশোধ লইয়া ইংরেজেরা আপাততঃ শান্তভাব ধারণ করিলেন।

যৎকালে ইংরেজেরা হুগলী আক্রমণে ব্যস্ত ছিলেন, সেই সময় সংবাদ আইসে যে, ইউরোপে, ফরাসী ও ইংরেজদিগের মধ্যে যুদ্ধ বাধিয়া উঠিয়াছে। কলিকাতাস্থ ইংরেজগণ ইহাতে চিন্তিত হইলেন। তাঁহারা মনে করিলেন যে, বঙ্গদেশীয় ফরাসীগণ যদি নবাবের সহিত যোগদান করে, তাহা হইলে, সেই মিলিত শত্রুকে পরাজিত করা সহজসাধ্য হইবে না। এই জন্য তাঁহারা নবাবের সহিত সন্ধির প্রস্তাব আরম্ভ করিলেন। তাঁহারা জগৎশেঠকে মধ্যস্থ স্থির করিয়া, তাঁহার সহিত কথাবার্তা চালাইতে লাগিলেন। ফলতায় অবস্থান কালে মেজর কিলপ্যাট্রিকের দ্বারা তাঁহারা জগৎশেঠকে নানা অনুনয় বিনয় করিয়া পত্র লেখার ব্যবস্থা করিয়াছিলেন।* এক্ষণে স্বয়ং ক্লাইব সাহেব জগৎ-শেঠকে পত্র লিখিতে প্রবৃত্ত হইলেন। তাঁহাদের পত্র জগৎশেঠের নিকট পৌঁছিবার পূর্বেই তাঁহারা হুগলী আক্রমণ করিয়া আপনাদের ক্ষমতার পরিচয় প্রদান করিতে আরম্ভ করিয়াছিলেন। কাজেই জগৎশেঠ উত্তর দিলেন যে আপনারা বলপূর্বক কলিকাতা অধিকার করিয়া হুগলী পর্যন্ত ধাবিত হইয়াছেন, ইহাতে নবাব যে আপনাদের প্রতি কতদূর অসন্তুষ্ট, তাহা আপনারা নিজেই বুঝিতে পারিতেছেন। যাহা হউক আমি আপনাদের ও দেশের কল্যাণের জন্য বিশেষরূপে চেষ্টা করিব। কিন্তু আপনারাও এইরূপ কার্য

* "And advise the Major to write complimentary letters to Raja Manick Chand, Juggerscat, Coja Wazed and Raja Dewlap, which letters Omichand would get rendered into Persian and delivered with the originals." (Consultation on Board the Phœnix Schooner, Fulta August 22, 1756. Long's *Records* p. 76).

হইতে ক্ষান্ত রহিবেন।* কলিকাতা অধিকার ও হুগলী আক্রমণের সংবাদ পাইয়া নবাব স্বয়ং আবার কলিকাতাভিমুখে অগ্রসর হওয়ার আয়োজন আরম্ভ করিয়াছিলেন। জগৎশেঠ নবাবকে সমস্ত বিষয় বুঝাইতে সাহসী না হইয়া, তাঁহার প্রতিনিধি রণজিৎ রায়কে নবাবের সহিত পাঠাইলেন, এবং ক্লাইবের সহিত কথাবার্তা চালাইয়া উভয়পক্ষের মধ্যে শান্তি স্থাপনের উপদেশ দিলেন। ক্লাইবও তাহার পর জগৎশেঠকে তাঁহাদের প্রতি সিরাজউদ্দৌলার দুর্ব্যবহারের কথা অবগত করাইয়া পত্র লেখেন। তাহাতে আপনাদের গৌরবের কথাও লিখিতে বিস্মৃত হন নাই।* নবাব কর্তৃক কলিকাতা আক্রমণের পর হইতে

* "Your favour I have with great pleasure received and give due attention to the contents. You are pleased to say that the Nabob listens to what I may recommend, and hope I will exert myself for your good and the general benefit of the country. My business is that of a merchant, and probably what I may recommend that way he may give ear to. You have acted the very reverse part, and possessed yourselves of Calcutta by force, after which you have taken and destroyed the city of Hughley, and by all appearances you seem to have no design but that of fighting. In what manner then can I introduce an application for accomodating matters between the Nabob and you ? What your intentions are it is impossible to find out by these acts of hostility. Put a stop to this conduct and let me know what your demands are. You may then depend upon it I will use my interest with the Nabob to finish these troubles. How can you expect that the Nabob will pass by or overlook your conduct in pretending to take up arms against the Prince or Subah of the country. Weigh this within yourself." (Letter from Jagat Seth to Colonel Clive, dated 14 January 1757. *Bengal in 1756-57.* Hill, Vol. II. p. 104).

* "I have received the letter which you did me the honour to write and have communicated the contents to the Governor and Council of Calcutta.

It is with great pleasure I find you so ready to make use of your interest with the Nabob to come into terms of accommodation, and to settle the troubles of this country. It would be but repeating to you what you have heard from all mouths, the devastation and ruin committed by Seraja Dowla on the English. It would be unfolding a tale too horrible to repeat if I was to relate to you the horrid cruelties and barbarities inflicted upon an unfortunate people to whom the Nabob in a great part owes

আমীরচাঁদ কলিকাতা পরিত্যাগ করিয়া মুর্শিদাবাদেই অবস্থিতি করিতেছিলেন। তিনিও নিজের সম্পত্তি উদ্ধারের জন্য নবাবের সহিত কলিকাতা যাত্রা করিলেন, এবং গোপনে ক্লাইব সাহেবের সহিত পত্র লেখালেখি আরম্ভ করিলেন। নবাবের কলিকাতাভিমুখে অগ্রসর হওয়ার কথা শুনিয়া ইংরেজেরাও বাধা প্রদানে প্রবৃত্ত হইলেন। ক্লাইব ও ওয়াট্‌সন বঙ্গদেশে পৌঁছিয়াই নবাবকে শান্ত ও উত্তেজিত ভাবে পত্রাদি লিখিয়াছিলেন, নবাবও তাহার উপযুক্তমত উত্তর প্রদানে ত্রুটি করেন নাই। সে যাহা হউক, নবাব তাঁহাদের উদ্ধত ব্যবহারে অসন্তুষ্ট হইয়া কলিকাতাভিমুখে অগ্রসর হওয়াই স্থির করেন, এবং মুর্শিদাবাদ হইতে যাত্রা করিয়া হুগলীর উত্তরে গঙ্গা পার হইয়া ক্রমে

the riches and grandeur of his province. No less than 120 people, the greatest part of them gentlemen of family and distinction, being put to an ignominious death in one night and in such a manner as was quite inconsistent with the character of a man of courage or humanity such as I have always heard the Nabob represented to be, and for this reason I believe it must have been done without his knowledge. Under these circumstances how can you expect we should any longer defer our resentment. Did we not send many letters to the Nabob in expectation that he would have sent answers thereto and complied with our just demands? Did we not wait many days at Fulta without committing any hostilities? Did not the Governor of Budgbudge first declare war against the English by firing on the King's ships? What could we do but resent such treatment. Notwithstanding these just reasons of complaint you will find us ready to conclude such a Peace as I think both for the interest of the Nabob and of the Company, to which purpose I send you enclosed the proposals on which we are willing to treat. As you are a man of sense you will easily see the justice of our demands, and use your interest, with the Nabob to induce him to comply with them. In so doing you will get the name of a patriot and prevent the country from being made a scene of ruin and destruction. You should consider that the English are a great nation, and that a King reigns over them not inferior in power to the Padsha himself. What resentment will not His Imperial Majesty express when he comes to hear of the death of so many of his faithful subjects? You should likewise consider that the great commander of His Majesty's ships is sent to represent him in person, and that I have the same power, as the King of England's officer, and have my commission signed by

অগ্রসর হইতে লাগিলেন। ইংরেজেরা কলিকাতার উত্তর দিকে কিছুদূরে শিবির সন্নিবেশ করিলেন। নবাবের অগ্রগামী সৈন্যেরা প্রথমে উপস্থিত হইলে, ইংরেজেরা আপনাদের শিবির হইতে গোলাবৃষ্টি আরম্ভ করিয়া তাহাদের গতিরোধের চেষ্টা করে। এ দিকে নবাব সমস্ত সৈন্য লইয়া কলিকাতা মধ্যে আমীরচাঁদের উদ্যানে আসিয়া শিবির সন্নিবেশ করেন। ফরাসীরা ইংরেজদিগকে অবগত করাইয়াছিলেন যে, ইউরোপে উভয়জাতির মধ্যে যুদ্ধ উপস্থিত হইলেও বঙ্গদেশে তাঁহারা বন্ধুভাবে অবস্থিতি করিতে ইচ্ছা করেন। ইহাতে ইংরেজেরা বুঝিয়াছিলেন যে, নবাবের সহিত তাঁহাদের যোগ দেওয়ার সম্ভাবনা নাই। তাহা হইলেও নবাবের বিপুলবাহিনীর কথা জ্ঞাত হইয়া ক্লাইব যে ভীত হন নাই এমন নহে। ইংরেজেরা প্রথমে সন্ধির প্রস্তাব করিয়া ওয়াট্স ও স্ক্রাফটন নামক সাহেবদ্বয়কে দূতস্বরূপে নবাবশিবিরে পাঠাইলেন। নবাব প্রধান অমাত্যবর্গের সঙ্গে গোপনে পরামর্শ করিয়া দেওয়ান দুর্লভরামের শিবিরে সন্ধির বিষয় স্থির করিবার জন্য তাঁহাদিগকে অনুমতি দেন। নবাবের নিকট উপস্থিত হওয়ার পূর্বে দুর্লভরাম তাঁহাদের নিকট গুপ্ত অস্ত্রাদি আছে কিনা তাহা পরীক্ষা করিয়া দেখায়, তাঁহারা কিছু অসন্তুষ্ট হন। তাহার পর নবাবের আদেশে দুর্লভরামের শিবিরে যাইতে আদিষ্ট হইলে তাঁহারা একটু চিন্তিত হইয়া পড়েন। এই সময়ে আমীরচাঁদ তাঁহাদিগকে গোপনে বলিয়া দেন যে, আপনারা সতর্ক হউন, নবাবের কামান এখনও পর্যন্ত আইসে নাই বলিয়া তিনি সময়ক্ষেপ করিতেছেন। সাহেবদ্বয় আপনাদের জীবনের আশঙ্কায় দুর্লভরামের শিবিরে গমন না করিয়া একেবারে তাঁহাদের নিজ শিবিরে উপস্থিত হইলেন। ক্লাইব তাঁহাদের নিকট হইতে সমস্ত সংবাদ অবগত হইয়া, রাত্রি প্রভাত হওয়ার পূর্বেই নবাবশিবির আক্রমণ করার আয়োজন আরম্ভ করিলেন। তিনি তৎক্ষণাৎ ওয়াট্সন সাহেবকে আরও সৈন্য পাঠাইতে লিখিলেন। সেই সমস্ত সৈন্য উপস্থিত হইলে, ক্লাইব শিক্ষিত সৈন্য লইয়া নবাবশিবিরের দিকে অগ্রসর হইলেন, এবং প্রভাত হওয়ার পূর্বেই গোলাবৃষ্টি আরম্ভ করিলেন। নবাব-সৈন্যেরা সহসা এইরূপে আক্রান্ত হইয়া প্রথমে দিগ্বিদিক জ্ঞানশূন্য হইয়া পড়ে। তৎপরে অবশ্য তাহারাও যুদ্ধার্থে প্রস্তুত

his own hand. I hope you will not think me vain in telling you that we have had as powerful enemies as the Nabob to deal with upon the Coast of Coromandel and been attended with success ; the like may happen here. However I hope the Nabob will not reduce us to cruel necessity of trying our strength, for after all success depends upon God alone, who will aid and assist the injured." (Letter from Colonel Clive to Seth Mahtab Rai and Maharaja Swarup Chand, dated 31 January 1757. *Bengal in 1756-57,* Hill, pp. 124-25).

হয়। প্রভাত হইলেও চারিদিক কুজ্ঝটিকাচ্ছন্ন থাকায় উভয়পক্ষের সৈন্যগণ পরস্পরকে উত্তমরূপে দেখিতে না পাওয়ায় কোন পক্ষই বিশেষরূপে কৃতকার্য হইতে পারে নাই। ক্লাইব অধিকক্ষণ যুদ্ধ করা যুক্তিযুক্ত মনে না করিয়া সৈন্যদিগকে দুর্গাভিমুখে নিষ্ক্রান্ত হওয়ার জন্য আদেশ দেন। সূর্যোদয়ে দৃষ্ট হইল যে, ইংরেজসৈন্য দুর্গাভিমুখে যাইতেছে এবং নবাবসৈন্য তাঁহাদের পশ্চাৎ ধাবিত হইতেছে। এই আকস্মিক যুদ্ধে উভয়পক্ষেরই ক্ষতি হইয়াছিল, কাজেই উভয়পক্ষকেই সন্ধির জন্য ব্যস্ত হইতে হয়। নবাব ক্লাইবের এইরূপ আকস্মিক আক্রমণে ভীত ও চিন্তিত হন, এবং তাঁহার সৈনিক কর্মচারীদিগের প্রতিও তাঁহার সন্দেহ উপস্থিত হয়। কাজেই তিনি সন্ধির প্রস্তাবে সম্মত হইয়া, রণজিৎ রায়ের দ্বারা ক্লাইবের নিকট কথাবার্তা চালাইতে আরম্ভ করেন। রণজিৎ রায় ক্লাইবকে পত্র লিখিয়াছিলেন যে, আমি আপনাদের জন্য বিশেষরূপ চেষ্টা করিতেছি। নবাবও আপনাদের পূর্বাধিকার পুনঃপ্রদানে সম্মত আছেন। কিন্তু আপনাদের এরূপ ব্যবহারে আমি অত্যন্ত লজ্জিত হইয়াছি এবং আপনাদের প্রকৃত উদ্দেশ্য কি, তাহা জানাইলে পরে আমি বিবেচনা করিয়া দেখিব এরূপ মধ্যস্থতায় আমার থাকা উচিত কি না? ক্লাইব তাঁহাদের সকল সর্ত নবাব স্বীকৃত হইলে সন্ধি করিতে অসম্মত নহেন বলিয়া লিখিয়া পাঠান, অন্যথায় যুদ্ধ চলিবে লেখেন। সে যাহা হউক, পরে সন্ধির প্রস্তাবই স্থির হয়। ১০৫৭ খৃঃ অব্দের ৯ই ফেব্রুয়ারি নবাব সিরাজউদ্দৌলা ও ইংরেজদিগের মধ্যে এই মর্মে সন্ধি স্থাপিত হয় যে, বাদসাহী সনন্দানুসারে ইংরেজ কোম্পানী বঙ্গদেশে পুনর্বার বাণিজ্যাধিকার পাইবেন; সনন্দের লিখিত ৩৮ খানি গ্রামের জমিদারী কোম্পানী ক্রয় করিতে পাইবেন; কোম্পানী কলিকাতা দুর্গের যথেচ্ছ সংস্কার করিবেন; কলিকাতার টাঁকশাল স্থাপন করিয়া কোম্পানীর নামে টাকা মুদ্রিত ও বিনা বাটায় তাহার প্রচলন করিতে পারিবেন; নবাব কোম্পানীর যে সমস্ত কুঠী দখল করিয়াছেন, তাহা ছাড়িয়া দিবেন এবং কোম্পানীকে উপযুক্ত মত ক্ষতিপূরণ দিতে হইবে। নবাব যে কারণে এইরূপ সন্ধিসর্তে সম্মতিদান করিয়াছিলেন, আমরা পূর্বে তাহার উল্লেখ করিয়াছি। কর্মচারিগণের প্রতি সন্দেহই তাহার প্রধান কারণ। সে যাহা হউক, শান্তিলাভের আশায় নবাব সিরাজউদ্দৌলা বাধ্য হইয়া ইংরেজদিগের সমস্ত দাবীতে সম্মতি দান করেন, এবং তিনি সন্ধির সর্ত রক্ষার জন্য যথেষ্ট চেষ্টাও করিয়াছিলেন, কিন্তু ইংরেজেরা সন্ধির সর্তভঙ্গ করিয়া যে নবাবের বিরুদ্ধ আচরণে প্রবৃত্ত হইয়াছিলেন, ইহা নিরপেক্ষ ঐতিহাসিকগণ একবাক্যে স্বীকার করিয়াছেন। আমরা পরে সে বিষয়ের আলোচনা করিব। সন্ধি স্থাপিত হইলে নবাব ইংরেজদিগকে শিরোপা খেলাৎ দিয়া অবশেষে মুর্শিদাবাদাভিমুখে অগ্রসর হন।

মুর্শিদাবাদে যাত্রা করার পূর্বে ইংরেজেরা চন্দননগর আক্রমণ সম্বন্ধে নবাবের অভিমত জিজ্ঞাসা করিয়াছিলেন; নবাব তাহাতে সম্মতি দান করেন

নাই। কিন্তু দাক্ষিণাপথ হইতে যদি ফরাসী সেনাপতি বুসী জাহাজ ও দলবল লইয়া বাঙ্গালায় উপস্থিত হন, তাহা হইলে পাছে ইংরেজ ও ফরাসীতে ঘোরতর বিবাদ বাধাইয়া রাজ্যমধ্যে অশান্তির সৃষ্টি করে, এই আশঙ্কায় তাঁহার আগমনের বাধা দিবার জন্য উপদেশ দিয়া যান। ইংরেজেরা কিন্তু চন্দননগর আক্রমণে কৃতসংকল্প হইয়া, নবাবের নিষেধ সত্ত্বেও তাহার আয়োজনে প্রবৃত্ত হইলেন। ফরাসীরা ইংরেজদিগের মনোভাব অবগত হইয়া, নবাবের নিকট সংবাদ প্রেরণ করেন। নবাব অগ্রদ্বীপে উপস্থিত হইয়া এই সংবাদ অবগত হন, এবং ইংরেজদিগকে চন্দননগর আক্রমণে পুনর্বার নিষেধ করিয়া পাঠান। হুগলীর ফৌজদার নন্দকুমারের প্রতি ইংরেজদিগের চন্দননগর আক্রমণে বাধা প্রদানের আদেশ দেওয়া হয়। সেনাপতি মীরজাফর খাঁও অর্ধাংশ সৈন্যের সহিত চন্দননগরাভিমুখে অগ্রসর হওয়ার জন্য আদিষ্ট হইয়াছিলেন। আমীরচাঁদ ও ওয়াট্স সাহেব হুগলী উপস্থিত হইলে, আমীরচাঁদ ফৌজদার নন্দকুমারকে হস্তগত করেন। নন্দকুমারের ইংরেজ পক্ষ অবলম্বন করা যে তাঁহার চরিত্রের প্রধান কলঙ্ক, সে বিষয়ে সন্দেহ নাই। আমীরচাঁদ ও ওয়াট্স হুগলী হইতে অগ্রদ্বীপে উপস্থিত হইয়া, নবাবকে জ্ঞাপন করেন যে, ইংরেজেরা চন্দননগর অধিকার করিবেন না। নবাব তাঁহাদের কথায় বিশ্বাস করিয়া, মীরজাফরকে প্রতিনিবৃত্ত হইতে আদেশ দেন এবং নিজেও মুর্শিদাবাদাভিমুখে অগ্রসর হন।

একাদশ অধ্যায়

# মহাতপচাঁদ

নবাব মুর্শিদাবাদে উপস্থিত হইয়া শান্ত হইতে পারিলেন না। বাস্তবিক ইংরেজেরা নবাবের নিষেধাজ্ঞা প্রতিপালনে ইচ্ছুক ছিলেন না। তাঁহারা কৌশলে নবাবকে সম্মত করিতে চেষ্টা করিতে লাগিলেন। মুর্শিদাবাদ দরবারে চন্দননগর আক্রমণ লইয়া দুইটি পক্ষের সৃষ্টি হইল। প্রথম পক্ষের জগৎশেঠ ও খোজা বাজিদ প্রভৃতি চন্দননগর আক্রমণে বাধা প্রদানের জন্য নবাবকে বুঝাইতে আরম্ভ করেন। জগৎশেঠ ফরাসীদিগকে পনর লক্ষ টাকা ঋণ প্রদান করিয়াছিলেন, চন্দননগর ধ্বংস করিলে, তাহা আদায়ের কিছুমাত্র সম্ভাবনা ছিল না। খোজা বাজিদ ফরাসীদিগের ব্যবসায়ের জন্য লাভবান হইয়াছিলেন, কাজেই তিনিও চন্দননগর আক্রমণের প্রতিবাদ করিতে লাগিলেন। অপর দিকে আমীরচাঁদ ও ওয়াট্স ইংরেজ পক্ষের অনুকূলে অনেক প্রকার

চেষ্টায় প্রবৃত্ত হইলেন। কিন্তু সিরাজউদ্দৌলা কিছুতেই চন্দননগর আক্রমণে সম্মতি দিলেন না। ইংরেজেরা নবাবকে মধ্যস্থ মানিয়া, উভয় পক্ষের মধ্যে সন্ধি স্থাপন করাইয়া দেওয়ার জন্য নবাবকে অনুরোধ করিতে লাগিলেন। নবাব তাহাতে সম্মত হইলেন এবং সেই সময়ে আমেদশাহ আবদালীর পাঠান সৈন্যগণের বঙ্গরাজ্যে উপস্থিত হওয়ার আশঙ্কায় সিরাজউদ্দৌলা বিহার-গমনোদ্যত হইয়া ইংরেজদিগকেও তাঁহার সাহায্যের জন্য লিখিয়া পাঠাইলেন। চন্দননগর আক্রমণে নবাবের একান্ত অসম্মতি জানিয়া ইংরেজপক্ষ প্রথমে সন্ধিরই ইচ্ছা প্রকাশ করিয়াছিলেন; কিন্তু ইংরেজ কর্তৃপক্ষদিগের মধ্যে মতভেদ উপস্থিত হওয়ায় সন্ধি অবশেষে বিদ্রোহে পরিণত হয়। ইংরেজেরা কৌশল অবলম্বন করিয়া, নবাবকে জ্ঞাপন করিলেন যে, ফরাসীরা চন্দননগরে থাকিতে তাঁহারা পাঠানদমনে অগ্রসর হইতে পারেন না। তজ্জন্য নবাবের নিকট চন্দননগর আক্রমণের জন্য পুনরায় অনুমতি প্রার্থনা করা হইল, এবং তাঁহারা নবাবের নিকট তাঁহাদের ক্ষতিপূরণের টাকা শীঘ্র মিটাইয়া দিবার জন্য দাবী করিতে লাগিলেন। নবাবও তাহার ব্যবস্থায় বিরত হন নাই; এবং তাঁহাদিগকে চন্দননগর আক্রমণে বারংবার নিষেধ করিয়াও পাঠাইলেন। কিন্তু ইংরেজেরা তাহাতে কর্ণপাত না করিয়া চন্দননগর আক্রমণে কৃতসঙ্কল্প হইলেন। নবাব ইংরেজদিগের মনোভাব উত্তমরূপে হৃদয়ঙ্গম করিয়া, রাজা দুর্লভরামকে একদল সৈন্যসহ চন্দননগরাভিমুখে পাঠাইয়া দিলেন। নন্দ-কুমার ইংরেজপক্ষ অবলম্বন করায়, ফরাসীরা আত্মসমর্পণ করিবে, সুতরাং চন্দননগর আক্রমণ নিষ্প্রয়োজন বলিয়া তাঁহাকে নিবৃত্ত করেন। ইংরেজ সেনাপতি ওয়াট্‌সন জলপথে ও ক্লাইব স্থলপথে যাত্রা করিয়া, চন্দননগরে উপস্থিত হইলেন। ফরাসী গবর্ণর রেণল্টের প্রতি অসন্তুষ্ট হইয়া টেরাণু নামে একজন বিশ্বাসঘাতক ফরাসী ইংরেজদিগকে গুপ্তসন্ধান অবগত করাইয়া চন্দননগর আক্রমণের পথ পরিষ্কার করিয়া দেয়। ফরাসীরা অনেক চেষ্টা করিয়াও চন্দননগর রক্ষায় সমর্থ হয় নাই। ইংরেজহস্তে চন্দননগর সমর্পণ করিয়া ফরাসীগণ মুর্শিদাবাদাভিমুখে প্রস্থান করে।

চন্দননগর অধিকার করিয়া ইংরেজেরা আরও গর্বিত হইয়া উঠেন। যে সমস্ত ফরাসী চন্দননগর হইতে পলায়ন করিয়া মুর্শিদাবাদাভিমুখে গমন করে, সৈদাবাদের ফরাসী কুঠীর অধ্যক্ষ মুসো লার সহিত তাহারা নবাব দরবারে উপস্থিত হয়। নবাব প্রথমতঃ তাদাদিগকে আশ্রয় প্রদান করিয়া-ছিলেন, পরন্তু ফরাসীদিগকে আশ্রয় দেওয়ায় নবাব সন্ধিভঙ্গ করিলেন বলিয়া ইংরেজেরা নানাপ্রকার তর্জন গর্জন করিতে লাগিলেন। সিরাজউদ্দৌলা কর্ম-চারিগণের পরামর্শানুসারে বাধ্য হইয়া মুসো লার সহিত তাহাদিগকে পাটনায় যাইতে আদেশ দিলেন। মুসো লা সিরাজউদ্দৌলার অত্যন্ত হিতাকাঙ্ক্ষী ছিলেন। তিনি গমনকালে সিরাজউদ্দৌলাকে তাঁহার ভবিষ্যৎ বিপদের কথা বুঝাইয়া দিয়া যান। ফরাসীদিগকে বঙ্গদেশ হইতে বিতাড়িত করিয়া ইংরেজ

কোম্পানীর কর্মচারিবর্গ অনেক পরিমাণে নিশ্চিন্ত হন; এবং নবাবের বিশ্বাসঘাতক কর্মচারিবর্গের সহিত যোগ দিয়া তাঁহারা সিরাজউদ্দৌলাব ধ্বংসসাধনে প্রবৃত্ত হন।

সিরাজউদ্দৌলার বিরুদ্ধে যে ষড়যন্ত্রের সূচনা অনেক দিন হইতে অনুষ্ঠিত হইয়াছিল, এই সময়ে তাহা পূর্ণ মূর্তি পরিগ্রহ করিয়া তাঁহাকে গ্রাস করিবার জন্য উদ্যত হয়। আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, দরবারের প্রধান কর্মচারিবর্গ সিরাজউদ্দৌলার রাজ্যপ্রাপ্তির সময় হইতেই তাঁহার প্রতি অসন্তুষ্ট হন। তাঁহাদের প্রতি সিরাজউদ্দৌলার অসদ্ব্যবহার যে অন্যতম কারণ, সে বিষয়ে সন্দেহ নাই। কিন্তু তাঁহাদেব স্বার্থসাধন যে সর্বপ্রধান কারণ, সে কথা আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। বাস্তবিক সিরাজউদ্দৌলার অসদ্ব্যবহারকে প্রকাশ্য কারণ মাত্র নির্দেশ করিয়া, আপনাদের স্বার্থসিদ্ধির জন্য তাঁহার পুরাতন কর্মচারিবর্গ এই ঘৃণিত ষড়যন্ত্রের আয়োজনে প্রবৃত্ত হইয়াছিলেন, এবং তাঁহাদের মধ্যে কেহ কেহ মুর্শিদাবাদের মসনদের প্রার্থীও ছিলেন। আমরা পরে তাহার উল্লেখ করিতেছি। দুঃখের বিষয় জগৎশেঠ মহাতপচাঁদও তাহাতে যোগদান করেন এবং তজ্জন্যই ষড়যন্ত্রকারীদিগের কার্য সফলতা লাভ করিয়াছিল। জগৎশেঠের এই ষড়যন্ত্রে যোগদানের বিশেষ কোন কারণ ছিল বলিয়া আমাদের মনে হয় না। সিরাজউদ্দৌলা তাঁহার প্রতি কিরূপ অসদ্ব্যবহার করিয়াছিলেন, তাহার বিশেষ কোন প্রমাণ পাওয়া যায় না, বিশেষতঃ সে বিষয়ে মতভেদও আছে। তবে চঞ্চল ও উচ্ছৃঙ্খল যুবকের রাজত্বে নানাপ্রকার ভবিষ্যৎ আশঙ্কা জগৎশেঠের মনে উদয় হইতে পারে। কিন্তু তজ্জন্য তাঁহার ন্যায় সম্ভ্রান্ত ব্যক্তির এইরূপ ঘৃণিত ষড়যন্ত্রে যোগদান যে সর্বথা নিন্দনীয়, সে বিষয়ে সন্দেহ নাই; জগৎশেঠের ষড়যন্ত্রে যোগদান সম্বন্ধে আমরা নিম্নে আলোচনা করিতেছি।

আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, সিরাজউদ্দৌলা কর্মচারী ও অন্যান্য সম্ভ্রান্ত ব্যক্তিবর্গের সহিত অসদ্ব্যবহারে প্রবৃত্ত হইয়াছিলেন; আমরা তাহার কারণও নির্দেশ করিয়াছি। কর্মচারিগণের স্বার্থসাধনের জন্য সিরাজের বিপক্ষবর্গের সহিত যোগদানে যে সিরাজ তাঁহাদের প্রতি সন্দিহান হইয়া অসদ্ব্যবহারে প্রবৃত্ত হন, তাহাতে সন্দেহ করার বিশেষ কোন কারণ দেখা যায় না। কিন্তু জগৎশেঠ কি কারণে তাঁহাদের সহিত যোগদান করিয়াছিলেন, ইহাই বিবেচনার বিষয়। আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, দেশীয় গ্রন্থকারগণ জগৎশেঠের প্রতি কটূক্তি প্রয়োগ ও কর্কশ ব্যবহারই তাঁহার অসন্তোষের কারণ বলিয়া নির্দেশ করিয়াছেন। আবার তৎকালীন কোম্পানীর কোন কোন কর্মচারী জগৎশেঠকে অবমাননা ও কারারুদ্ধ করার কথাও বর্ণনা করিয়াছিলেন। এই সমস্ত বিষয়ের বিশেষ কোন প্রমাণ আছে বলিয়া বোধ হয় না। মুতাক্ষরীণকার জগৎশেঠের প্রতি সিরাজউদ্দৌলার কটূক্তি-প্রয়োগের কথা উল্লেখ করিয়াছেন এবং এমন কি নবাব সময়ে সময়ে জগৎশেঠকে মুসলমান

করারও ভয় দেখাইয়াছিলেন বলিয়া মুতাক্ষরীণে দেখিতে পাওয়া যায়।* মুতাক্ষরীণকার আরও বলেন যে, জগৎশেঠ সিরাজউদ্দৌলার প্রতি এরূপ অসন্তুষ্ট হন যে, তাঁহাদের প্রতিনিধি আমীনচাঁদের (আমীরচাঁদ) দ্বারা ইংরেজদিগকে সিরাজের বিরুদ্ধে অভ্যুত্থিত হওয়ার জন্য উত্তেজিত করিতেন।† সমসাময়িক বিখ্যাত ইংরেজ ঐতিহাসিক অর্মে সাহেব কিন্তু শেঠদিগের প্রতি সিরাজের অসদ্ব্যবহারের কথারই উল্লেখ করিয়াছেন। তবে তাঁহারা আলিবর্দী খাঁর বিশ্বস্ততা ও সুবিবেচনায় যেরূপ সন্তুষ্ট ছিলেন, সিরাজউদ্দৌলার দ্বারা সেরূপ আশা করিতে পারেন নাই। সিরাজউদ্দৌলার চিত্তচাঞ্চল্য শেঠদিগকে তাঁহাদের অগাধ সম্পত্তির জন্য ভীত করিয়া তুলে, এবং তাঁহারা অনেকদিন হইতে মীরজাফর খাঁর সহিত ঘনিষ্ঠভাবে সম্বন্ধ থাকায়. তাঁহারই পক্ষ অবলম্বন করিতে মনঃস্থ করেন।** এই উভয় সমসাময়িক গ্রন্থকারের বিবরণ আলোচনা করিলে, জগৎশেঠের প্রতি সিরাজউদ্দৌলার ব্যবহারের বিষয়ে বিশেষরূপ সন্দেহ উপস্থিত হয় এবং অর্মে সাহেবের উক্তরূপ নির্দেশের যে যথেষ্ট কারণ আছে তাহাও আমরা বুঝিতে পারি। আমরা তৎকালীন কাগজপত্র আলোচনা করিলে দেখিতে পাই যে, কোম্পানীর কর্মচারিবর্গ নবাবকে শান্ত করার জন্য অধিকাংশ সময়েই জগৎশেঠের প্রতি নির্ভর করিয়াছিলেন, ক্লাইবও সে বিষয়ে ত্রুটি করেন নাই। জগৎশেঠের প্রতি নবাবের

* "And on the other hand, Djagat seat, the principal citizen of the capital, whom he had often used with slight and derision, and whom he had mortally affronted, by sometimes threatening him with circumcision, was in his heart totally alienated and lost." Mutaqherin.

† "Affairs being now come to that point, and every one of the Grandees tending to one common centre in view, which was to remove Seradj-eddoulah ; every one pointed his efforts that way, every one firmly persuaded that the concurrence of the English was a necessary piece to the completion of his wishes, was exhorting them to break with that Prince. Djagat-seat was one of the foremost of them, and he had also the best opportunities. By the means of his mercantile agent, Emin-Chand, one of the principal bankers of Calcutta, he was perpetually exciting the English to a rupture." Mutaqherin.

** "To the Seats, the Nabob behaved with civility ; but they, accustomed to the confidence and good sense of Allaverdy trembled for their wealth, under the caprices of his successor, and they had long been connected with Meerjaffier, who although he despised the wretched character of Surajah Dowlah, dreaded the excesses of it." Orme.

শ্রদ্ধা না থাকিলে, তাঁহারা কদাচ বারংবার জগৎশেঠের নিকট উপস্থিত হইতেন না। কোম্পানীর কোন কোন কর্মচারী জগৎশেঠের অবমাননা ও কারাবাসের যে কথার উল্লেখ করিয়াছেন, তাহা তাঁহাদের শোনা কথা মাত্র; আমাদের ধারণা জগৎশেঠ সিরাজউদ্দৌলা কর্তৃক ঐরূপভাবে অবমানিত হইলে কদাচ তাঁহার ছায়াস্পর্শও করিতেন না। কিন্তু আমরা দেখিতে পাই যে, তাহার পর হইতেও সিরাজের সহিত জগৎশেঠের বিশেষরূপ সম্বন্ধ ছিল, এবং তজ্জন্যই কোম্পানীর কর্মচারিগণ আপনাদের কার্যোদ্ধারের জন্য জগৎশেঠেরই সহায়তা গ্রহণের চেষ্টা করিয়াছিলেন। অর্মে সাহেব তাঁহাদের কাগজপত্র বিশেষরূপ আলোচনা করিয়াই লিখিয়াছেন যে, নবাব শেঠদিগের সহিত সদ্ব্যবহারই করিতেন, তবে তাঁহারা তাঁহার চিত্তচাঞ্চল্যে অত্যন্ত ভীত হইয়া পড়েন। আমরাও অর্মে সাহেবের সহিত একমত হইয়া বলিতে চাহি, শেঠদিগের ধনভীতিই তাঁহাদিগকে সিরাজউদ্দৌলার প্রতি বীতশ্রদ্ধ করিয়াছিল, এবং মীরজাফর খাঁর সহিত তাঁহাদের বন্ধুত্ব থাকায় তাঁহারা তাঁহার অনুরোধ উপেক্ষা করিতে পারেন নাই। তবে মুতাক্ষরীণকার যাহা বলিয়াছেন, তাহাও একেবারে ভিত্তিহীন না হইতেও পারে। কারণ নানা কারণে সিরাজউদ্দৌলা এরূপ কঠোর প্রকৃতি হইয়াছিলেন যে, সময়ে সময়ে কর্মচারী ও সম্ভ্রান্ত ব্যক্তিবর্গকেও কটূক্তি প্রয়োগ করিতে ত্রুটি করেন নাই। তবে জগৎশেঠের প্রতি এমন কোন অসদ্ব্যবহার হয় নাই, যাহার জন্য তিনি এই ঘৃণিত ষড়যন্ত্রে যোগদান করিতে পারেন। সে যাহা হউক, সিরাজের অসদ্ব্যবহারের জন্যই হউক বা তাঁহার চিত্তচাঞ্চল্যের জন্য আপনাদের ধনাশঙ্কায় হউক, জগৎশেঠ যে ষড়যন্ত্রে যোগদান করিয়াছিলেন, তাহাতে সন্দেহ নাই এবং তাঁহারই সহায়তায় ষড়যন্ত্রকারিগণ বিশেষরূপ ফললাভে সমর্থ হইয়াছিল।

এই ষড়যন্ত্রে দরবারের প্রধান প্রধান কর্মচারিবর্গ ও রাজ্যের অনেক সম্ভ্রান্ত লোক যোগদান করিয়াছিলেন বলিয়া শ্রুত হওয়া যায়। কর্মচারিবর্গই এই ষড়যন্ত্রের আয়োজন করেন। রাজা দুর্লভরাম, মোহনলালের প্রাধান্যে পদমর্যাদার হানিতে নবাবের প্রতি অসন্তুষ্ট হন। মাণিকচাঁদ কলিকাতা লুণ্ঠনের অর্থ বঞ্চনা করায় নবাবের আদেশে কারারুদ্ধ হইয়া দশ লক্ষ মুদ্রা প্রদানে মুক্তি লাভ করায়, ষড়যন্ত্রে যোগদান করেন। মীরজাফর খাঁ নবাব কর্তৃক অবমাননার ছলে, কিন্তু প্রকৃত পক্ষে মুর্শিদাবাদের মসনদ লাভের আশায় ইহার অনুষ্ঠানে প্রবৃত্ত হন। ইয়ার লতিফও মসনদের প্রার্থী ছিলেন। তিনি শেঠদিগের নিকট হইতে সৈন্যরক্ষার জন্য বৃত্তিও পাইতেন। আপনাদের ধনভীতিতে ও মীরজাফরের সহিত বন্ধুত্বে শেঠগণও সিরাজের বিরুদ্ধাচরণের চেষ্টা করেন। ঘসিটি বেগম ও রাজা রাজবল্লভ পূর্ব কারণ বশতঃ ইহার সহায়তায় প্রবৃত্ত হন। রাজা কৃষ্ণচন্দ্র প্রমুখ বাঙ্গালার জমীদারবর্গও আপনাদের সম্পত্তিনাশের আশঙ্কায় ইহাদের সহিত মিলিত হওয়ার চেষ্টা করেন। ফলতঃ নানাদিক হইতে সিরাজউদ্দৌলার বিরুদ্ধে

এক ভীষণ ষড়যন্ত্রের আয়োজন হয়। জগৎশেঠ তাহাদের সর্ব-প্রধান বলিয়া তাঁহাদের ভবনে এই ষড়যন্ত্রসভার অধিবেশন হইয়াছিল বলিয়া এদেশে প্রবাদেরও সৃষ্টি হইয়াছে। প্রবাদ-মুখে এইরূপ শুনা যায় যে, শেঠভবনের এই গুপ্ত মন্ত্রণাসভায় রাজা মহেন্দ্র (দুর্লভরাম), রাজা রামনারায়ণ, রাজা রাজবল্লভ, কৃষ্ণদাস, মীরজাফর প্রভৃতি উপস্থিত ছিলেন; সভায় অনেক তর্কবিতর্কের পর কোন বিষয়ের সিদ্ধান্ত না হওয়ায়, নদীয়াধিপতি মহারাজ কৃষ্ণচন্দ্রের অপেক্ষায় সে দিবস সভাভংগ হয়। রাজা কৃষ্ণচন্দ্রের নিকট সংবাদ পাঠাইলে, তিনি স্বীয় দেওয়ান কালী-প্রসাদ সিংহকে প্রথমে প্রেরণ করেন। কালীপ্রসাদ তাঁহাদের উদ্দেশ্য অবগত হইয়া রাজাকে সমস্ত বিষয় জ্ঞাপন করিলে, রাজা তৎপরে স্বয়ংই মুর্শিদাবাদে উপস্থিত হন, এবং পুনর্বার জগৎশেঠের বাটীতে মন্ত্রণা সভার অধিবেশন হয়। সভাতে কেহ কেহ যবনাধিকারের পরিবর্তে হিন্দু শাসনের প্রস্তাব করেন। রাজা কৃষ্ণচন্দ্র প্রথমে এ বিষয়ে কোন উত্তর দেন নাই। পরে তিনি বলিলেন,—যে মন্ত্রণাসভার মীরজাফর একজন্ নেতা, সেস্থলে যবনাধিকার নিরাকৃত হওয়া যুক্তিযুক্ত বলিয়া বোধ হয় না। আমার মতে মীরজাফরকে সহায় করিয়া ইংরেজদিগের যোগে সিরাজকে পদচ্যুত করা যাইতে পারে; ইংরেজদিগের সহিত আমার বিশেষরূপ পরিচয় আছে; সুতরাং এ বিষয়ে আমি যথাসাধ্য চেষ্টা করিতে পারিব। জগৎশেঠ বলিয়া উঠেন যে, ব্যবসায়-সম্বন্ধে কখনও কখনও তাঁহাদের সহিত আমারও পরিচয় হইয়াছে; অতএব মহারাজ কৃষ্ণচন্দ্রের প্রস্তাবই সকলেরই অভিপ্রেত হওয়া উচিত। তৎপরে সকলেই একবাক্যে সেই প্রস্তাবে সম্মতি দান করিলে, ক্লাইব সাহেবকে সমস্ত বিষয় অবগত করান হয়।* রাজা কৃষ্ণচন্দ্রের এইরূপ কাপুরুষোচিত গুপ্ত মন্ত্রণায় যোগদানের জন্য রাণী ভবানী তাঁহাকে সদুপদেশদানের ছলে "শাঁখা সিন্দুর" উপহার পাঠাইয়াছিলেন বলিয়াও প্রবাদ প্রচলিত আছে। ইতিহাসে কিন্তু এ মন্ত্রণাসভার উল্লেখ দেখা যায় না; এবং কোন কোন ঐতিহাসিক রাজনৈতিক ব্যাপারে জমীদারদিগের বিশেষ কোন সংস্রব না থাকার জন্য রাজা কৃষ্ণচন্দ্র প্রভৃতির ষড়যন্ত্রে যোগদানের কথা বিশ্বাস করিতে চাহেন না। কিন্তু আমরা তাঁহাদের সহিত একমত নহি। প্রবাদ এই মন্ত্রণাসভার সৃষ্টি করিলেও রাজা কৃষ্ণচন্দ্র প্রভৃতি ষড়যন্ত্রকারীদিগের সহিত যোগদান করিয়া যে ইংরেজ-দিগের সহায়তা করিয়াছিলেন, তাহার যথেষ্ট প্রমাণ আছে। মন্ত্রণাসভার অস্তিত্ব থাকুক বা নাই থাকুক, ষড়যন্ত্রকারিগণ ইংরেজদিগের সহিত মিলিত হইয়া যে সিরাজউদ্দৌলার সর্বনাশসাধন করিয়াছিলেন, তাহাতে কিছুমাত্র সন্দেহ নাই।

* মহারাজ কৃষ্ণচন্দ্র চরিত, ৪র্থ সংস্করণ—৪৫-৫০ পৃঃ এবং ক্ষিতীশ বংশাবলী চরিত, ত্রয়োদশ অধ্যায়।

মুসো লার পাটনা যাওয়ার সংবাদ পাইয়া ইংরেজপক্ষ তাঁহার অনুসরণ করার জন্য একদল সৈন্য প্রেরণের ব্যবস্থা করিলেন। নবাব তাহা শ্রবণ করিয়া অত্যন্ত ক্রুদ্ধ হন এবং ইংরেজ প্রতিনিধি ওয়াট্‌স সাহেবকে কলিকাতায় লিখিয়া পাঠাইতে অনুরোধ করেন। কিন্তু কলিকাতায় ইংরেজ কর্মচারিবর্গ তাহাতে কর্ণপাত না করিয়া, ফরাসীদমনের জন্য নবাবের নিকট অনুমতি চাহিতে লাগিলেন। সঙ্গে সঙ্গে নবাবকে ভয় দেখাইতেও ত্রুটি করেন নাই। নবাব তাঁহাদের মনোভাব অবগত হইয়া, ওয়াট্‌স সাহেবকে নানাপ্রকার ভয় প্রদর্শন করিতে থাকেন। এদিকে নবাবের কর্মচারিবর্গের ষড়যন্ত্রের সন্ধান পাইয়া ক্লাইব সাহেব ওয়াট্‌সকে তাঁহাদের সহিত যোগদানের জন্য লিখিয়া পাঠান। ওয়াট্‌স তৎপরতার সহিত তাহার ব্যবস্থা করেন। এই ষড়যন্ত্রে যোগদানের জন্য কোম্পানীর কর্মচারিবর্গ ফরাসীদিগের সহিত সিরাজউদ্দৌলার গুপ্তমন্ত্রণার দোষারোপ করিয়া আপনাদের কর্ম সমর্থনের প্রয়াস পাইয়াছিলেন। ক্লাইবের মুন্সী স্ক্রাফটন সাহেবও এই সময়ে মুর্শিদাবাদে উপস্থিত হইয়া ওয়াট্‌সের সহিত যোগদান করেন এবং আমীরচাঁদের সাহায্যে তাঁহারা আপনাদের কার্যসিদ্ধির চেষ্টায় প্রবৃত্ত হন। প্রথমে ইয়ারলতিফ খাঁর সহিত মন্ত্রণা আরম্ভ হয়। আমীরচাঁদ তাঁহার নিকট প্রেরিত হইলে, লতিফ খাঁ তাঁহাকে অবগত করাইলেন যে, নবাব পাঠানদমনে শীঘ্রই বিহার যাত্রা করিবেন। তথা হইতে ফিরিয়া আসিয়া ইংরেজদিগকে বিতাড়িত করা তাঁহার ইচ্ছা! নবাবের কর্মচারিবর্গ তাঁহার প্রতি অত্যন্ত অসন্তুষ্ট, এই সময়ে তাঁহারা একজন উপযুক্ত নেতা পাইলে, নবাবের বিরুদ্ধে উত্থিত হইতে সম্মত আছেন। নবাবের অনুপস্থিতিতে ইংরেজেরা অনায়াসে মুর্শিদাবাদ অধিকার করিতে পারিবেন। আমাকে নবাবী দানে স্বীকৃত হইলে, জগৎশেঠ ও দুর্লভরাম প্রভৃতি যোগদান করিতে পারেন। ইংরেজেরা আমার সহিত যেরূপ বন্দোবস্ত করিতে চান, তাহাতেই আমি সম্মত আছি। কেহ কেহ অনুমান করেন যে, ইয়ারলতিফ নবাবের সৈনিক কর্মচারী হইয়াও শেঠগণের বৃত্তিভোগী হওয়ায়, শেঠগণ সম্ভবতঃ লতিফ খাঁর দ্বারা ইংরেজ পক্ষের মনোভাব জ্ঞাত হওয়ার চেষ্টা করিয়াছিলেন।* উহার বিশেষরূপ প্রমাণ পাওয়া যায় না। ওয়াট্‌স লতিফ খাঁর প্রস্তাবে সম্মত হইয়া ক্লাইবকে পত্র লিখিয়া পাঠান; ক্লাইব ফরাসীদিগের বিরুদ্ধে সৈন্য প্রেরণে ক্ষান্ত হইয়া নবাবকে শান্ত করার উদ্দেশ্যে পত্র লেখেন।

* "This man commanded 2000 horse in the Nabob's service, but received a stipend from the Seats to defend them upon any occasion of dangei even against Nabob himself. It is therefore probable that he was now employed by the Seats to discover the real intentions of the English towards the Nabob." Orme.

পরদিন খাজা পিত্রু নামে আরমানী বণিক মীরজাফরের পক্ষ হইয়া ওয়াট্‌সের সহিত সাক্ষাৎ করেন। মীরজাফর তাঁহার দ্বারা বলিয়া পাঠান যে, আমার প্রাণনাশের আশঙ্কায় আমাকে অস্ত্র ধারণ করিতে হইতেছে। ইংরেজেরা নবাবকে সিংহাসনচ্যুত করার চেষ্টা করিলে দুর্লভরাম, জগৎশেঠ প্রভৃতির সাহায্য লাভ করিতে পারিবেন। আপাততঃ শান্তির ভাব দেখাইয়া নবাবকে ভুলাইয়া রাখিতে হইবে; তজ্জন্য ক্লাইব সাহেবকে হুগলী হইতে সসৈন্যে কলিকাতায় ফিরিয়া যাইতে হইবে। এই সংবাদ পাইয়া ইংরেজ পক্ষ মীরজাফরের পক্ষ অবলম্বনের ইচ্ছা প্রকাশ করেন। ক্লাইব কলিকাতায় প্রতি-নিবৃত্ত হইয়া পরামর্শে প্রবৃত্ত হন। এই সময়ে মির্জা আমীর বেগ মীরজাফর খাঁ কর্তৃক কলিকাতায় প্রেরিত হন। তিনি মীরজাফর ও অন্যান্য অমাত্য-বর্গের মনোভাবের কথা জ্ঞাপন করিয়া, তাঁহাদের অংগীকার-পত্র ইংরেজ কর্তৃপক্ষের নিকট প্রদর্শন করেন এবং তাঁহাদিগকে মীরজাফরের সহিত যোগ-দান করিতে অনুরোধ করাও হয়। তবে সমস্ত কার্য গোপনে সম্পন্ন করার জন্য পরামর্শ দেন। ক্লাইব ও ওয়াট্‌সের প্রতি এই সমস্ত কার্যের ভার প্রদান করিয়া, ইংরেজ কর্মচারিবর্গ নিশ্চিন্ত হন। ইংরেজদিগের চন্দননগর আক্রমণের সময় রাজা দুর্লভরাম একদল সৈন্য লইয়া হুগলীর নিকট উপস্থিত হইয়া-ছিলেন। তাঁহাকে পলাশীতে যাইবার জন্য অনুমতি দেওয়া হয়; নবাবের সহিত শান্তি স্থাপনের ভাণ করিয়া, ইংরেজপক্ষ দুর্লভরামকে পলাশী হইতে প্রতিনিবৃত্ত হইতে আদেশ দেওয়ার জন্য নবাবকে অনুরোধ করেন। নবাব এদিকে গুপ্তচরের নিকট তাঁহাদের অভিসন্ধির আভাস পাইয়া মীরজাফরকে অনেকগুলি সৈন্য সহ পলাশীতে দুর্লভরামের সহিত মিলিত হওয়ার জন্য আদেশ দেন, এবং অন্যান্য আয়োজনেও প্রবৃত্ত হন।

ইংরেজদিগের সহিত মীরজাফরের সন্ধিস্থাপনের কথা স্থির হইলে, ওয়াট্‌স সাহেব তাঁহার সহিত আপনাদের প্রাপ্য অর্থ সম্বন্ধীয় কথাবার্তা স্থির করিতে প্রবৃত্ত হন। আমীরচাঁদ সঙ্গে থাকায় তাঁহাকে বঞ্চিত করা দুষ্কর হইবে বলিয়া তিনি তাঁহার সম্বন্ধেও বিবেচনা করিতে বাধ্য হন। আমীরচাঁদ কলিকাতার অন্যান্য বণিকের ন্যায় রাজকোষ হইতে প্রাপ্য অর্থের শতকরা পাঁচ টাকা ও জহরতাদির চতুর্থাংশ দাবী করেন। তদ্ভিন্ন রাজকোষের অধিকাংশই গোপনে তিনি ও দুর্লভরাম ভাগ করিয়া লইতে চান। কিন্তু ওয়াট্‌স কলিকাতার অধ্যক্ষগণের নিকট আমীরচাঁদকে ৩০ লক্ষ টাকা দেওয়ার জন্য লিখিয়া পাঠান। তাঁহার পত্রে মীরজাফর কোম্পানীকে এক কোটি, ইংরেজ ও ফিরিঙ্গী বণিকগণকে ৩০ লক্ষ, দেশীয় বণিকগণকে ৩০ লক্ষ, আরমানীগণকে ১০ লক্ষ ও আমীরচাঁদকে ৩০ লক্ষ প্রদান করিবেন, এইরূপ লিখিত হয়। কলিকাতার কাউন্সিলে এই বিষয় লইয়া তর্কবিতর্কের পর স্থির হইল যে, কোম্পানীর এক কোটি টাকা স্থির থাকিবে, ইউরোপীয় বণিকদিগকে ৫০ লক্ষ দিতে হইবে, দেশীয় বণিকগণ ২০ লক্ষ ও আরমানীগণ

৭ লক্ষ পাইবে। নৌবিভাগ ও সৈন্যবিভাগে ২৫ লক্ষ করিয়া ৫০ লক্ষ এবং দরবারের কর্মচারিগণকে যথাসম্ভব সন্তুষ্ট করিতে হইবে। আমীরচাঁদকে এক কপর্দক না দেওয়াই তাঁহাদের অভিপ্রায় ছিল। কিন্তু তাঁহাকে আপাততঃ তাঁহাদের পক্ষে রাখিবার জন্য ক্লাইব সাহেব এইরূপ ব্যবস্থা করিলেন যে, দুইখানি সন্ধিপত্র প্রস্তুত হইয়া প্রকৃত পত্রে আমীরচাঁদের প্রাপ্য অর্থের কোনও উল্লেখ থাকিবে না। কিন্তু আর একখানি জাল পত্রে তাঁহার ৩০ লক্ষ টাকার উল্লেখ থাকিবে। প্রকৃত পত্র শাদা ও জাল পত্রখানি লাল কাগজে লিখিত হয়। কোম্পানীর সকল কর্মচারী দুইখানিতে অম্লান-বদনে স্বাক্ষর করিলে ওয়াট্সন সাহেব জালখানিতে স্বাক্ষর করিতে অসম্মত হন। ক্লাইবের আদেশক্রমে লসিংটন সাহেব জাল সন্ধিপত্রে ওয়াট্সনের নাম স্বাক্ষর করেন। ওয়াট্সন নিজে স্বাক্ষর না করিলেও, অপরে তাহার নাম স্বাক্ষর করিলে, তিনি তাহাতে অসম্মতি প্রকাশ বা আপত্তি করেন নাই। সন্ধিপত্র দুইখানি মুর্শিদাবাদে প্রেরিত হইল। ক্লাইব ওয়াট্সনকে লিখিয়া পাঠাইলেন, রাজকোষে এত অধিক অর্থ না থাকিলে, কোম্পানীর এক কোটি, ৫০ লক্ষেও পরিণত হইতে পারে। ওয়াট্সন সন্ধিপত্র পাইয়া মীরজাফরের অপেক্ষা করিতে লাগিলেন। কারণ, মীরজাফর সে সময়ে পলাশীর অভিমুখে যাত্রা করিয়াছিলেন।

মহারাষ্ট্রীয়, পেশওয়া বাজীরাও এই সময়ে বাঙ্গালা লুণ্ঠনের অভিপ্রায় করিয়া ইংরেজদিগের সম্মতি লওয়ার জন্য ড্রেক সাহেবকে এক পত্র লিখিয়া পাঠান। ইংরেজ অধ্যক্ষগণ তাহা নবাবের চাতুরী বলিয়া মনে করিয়াছিলেন। তাঁহারা উক্ত পত্র সিরাজউদ্দৌলার নিকট পাঠাইয়া দিলে, তিনি কিছুকালের জন্য ইংরেজদিগের প্রতি ক্রোধ সংবরণ করেন। কিন্তু তাঁহাদের গতিবিধির প্রতি তাঁহার সন্দেহ থাকিয়া যায়। তদ্ভিন্ন মীরজাফর প্রভৃতির প্রতিও তিনি বিশ্বাস স্থাপন করিতে পারেন নাই। তথাপি তিনি মীরজাফর খাঁকে পলাশী হইতে প্রতিনিবৃত্ত হইতে আদেশ দেন। দুর্লভরামও মুর্শিদাবাদে উপস্থিত হন। নবাব মীরজাফরের উপর সন্দিহান হওয়ায় তাঁহাকে দরবারে আসিতে নিষেধ করেন। মীরজাফর ও দুর্লভরাম সন্ধিপত্র দেখিলে, রায়দুর্লভ রাজকোষে এত অধিক অর্থ আছে কি না বলিয়া সন্দেহ প্রকাশ করেন। অর্থবিভাগ কালে শতকরা পাঁচ টাকা দেওয়ার আশা দেখাইয়া ওয়াট্স তাঁহাকে শান্ত করিয়া ফেলেন। তাহার পর মীরজাফর সন্ধিপত্রে স্বাক্ষর করেন। সন্ধি সম্বন্ধে মীরজাফরের শপথ করা কর্তব্য মনে করিয়া ওয়াট্স গোপনে অবগুণ্ঠনবতী রমণীগণের শিবিকারোহণে মীরজাফরের জাফরাগঞ্জের প্রাসাদে উপনীত হন। মীরজাফর এক হস্তে কোরাণ ও অপর হস্তে জ্যেষ্ঠপুত্র মীরণের মস্তক স্পর্শ করিয়া প্রতিজ্ঞা করেন যে, তিনি সন্ধির সমস্ত সর্তই প্রতিপালন করিবেন। সন্ধিপত্রের মর্ম এই;—নবাব সিরাজউদ্দৌলার সহিত যে সন্ধি পূর্বে হইয়াছে, মীরজাফর তাহা প্রতি-

পালন করিবেন; দেশীয় বা ইউরোপীয় যে কেহ ইংরেজের শত্রু, সে মীর-জাফরেরও শত্রু; বাঙ্গালা, বিহার ও উড়িষ্যার সমস্ত ফরাসী কুঠী ইংরেজ-দিগের অধিকারে আসিবে; ফরাসীরা এ দেশে থাকিবার অধিকার পাইবে না; সিরাজউদ্দৌলা কর্তৃক কোম্পানীর যে ক্ষতি হইয়াছে, তজ্জন্য কোম্পানীকে এক কোটি টাকা দিতে হইবে; কলিকাতার ইংরেজ ব্যবসায়িগণ ৫০ লক্ষ, দেশীয়গণ ২০ লক্ষ ও আরমানীগণ ৭ লক্ষ টাকা পাইবে; মহা-রাষ্ট্রীয় খাতের অন্তর্গত জমীদারদিগের জমি ও তাহার বাহিরে তিন শতহস্ত পরিমিত ভূমি কোম্পানী পাইবেন; কলিকাতা হইতে হুগলী পর্যন্ত ভূভাগ ইংরেজ কোম্পানীর জমীদারী হইবে; তথাকার সমস্ত কার্য কর্ম কোম্পানীর অধীন থাকিবে; কোম্পানী অন্যান্য জমীদারদিগের ন্যায় রাজকর প্রদান করিবেন; ইংরেজ সৈন্যের সাহায্য চাহিলে তাহার ব্যয়ভার বহন করিতে হইবে; হুগলীর দক্ষিণে কোন দুর্গ নির্মিত হইবে না; মীরজাফর বঙ্গালা বিহার উড়িষ্যার নবাবী পাইলেই সন্ধিপত্রের লিখিত সমস্ত অর্থ প্রদান করিবেন। ইংরেজেরাও এইরূপ অঙ্গীকার করেন যে, তাঁহারা বাঙ্গালা, বিহার ও উড়িষ্যার সুবেদারী পাইবার জন্য মীরজাফরকে সৈন্য সহ যথাসাধ্য চেষ্টা করিবেন; তিনি নবাব হইয়া সন্ধিপত্রের সমস্ত সর্ত পালন করিলে, তাঁহার যে কোন শত্রুর বিরুদ্ধে যে কোন সময়ে অগ্রসর হওয়া বিবেচিত হইবে, তাঁহারা তাহার ব্যবস্থা করিবেন। এই প্রকাশ্য সন্ধিপত্রে উল্লিখিত অর্থ ব্যতীত ইংরেজ কমিটির বার লক্ষ টাকা ও সৈন্যাদিগের ৫০ লক্ষ টাকা গোপনীয় পত্রে লিখিত হয়।

এই গুপ্ত মন্ত্রণার কার্য অচিরেই প্রকাশিত হইয়া পড়ে। ক্লাইবও সসৈন্যে প্রথমে চন্দননগরে, পরে তথা হইতে ক্রমে ক্রমে অগ্রসর হইতে থাকেন। সিরাজউদ্দৌলা এই গুপ্ত মন্ত্রণার সংবাদ পাইয়া মীরজাফরের বাটী অবরোধ করিবার জন্য সৈন্যাদিগকে আদেশ দেন, তাহার পর আবার মীরজাফরের সহিত পুনর্মিলনের চেষ্টা করেন। মীরজাফর ইংরেজদিগের পক্ষে যোগদান বা তাঁহাদিগকে সাহায্য করিবেন না বলিয়া স্বীকৃত হন। এই সময়ে ওয়াট্‌স সাহেব মুর্শিদাবাদ হইতে পলায়ন করেন; তৎপূর্বে আমীরচাঁদ প্রভৃতিও প্রস্থান করিয়াছিলেন। অতঃপর সিরাজউদ্দৌলা ইংরেজদিগকে লিখিয়া পাঠান যে, আমি সন্ধিপত্রের প্রায় সমস্ত সর্ত পালন করিয়াছি, কিন্তু তোমরা সন্ধিভঙ্গ করিতেছ। যে পক্ষ সন্ধিভঙ্গ করিবে, তাহারা ঈশ্বরের নিকট দায়ী। তাহার পর তিনি সেনাপতিদিগকে অগ্রসর হইতে আদেশ দিয়া নিজেও যুদ্ধযাত্রা করেন। পলাশীর বিশাল প্রান্তর উভয় পক্ষের যুদ্ধক্ষেত্র রূপে স্থির হয়।

ইংরেজ সৈন্য চন্দননগর হইতে যাত্রা করিয়া, ক্রমে পাটুলী ও অবশেষে কাটোয়ায় উপস্থিত হইয়া নবাবকে পলাশী প্রান্তরে আক্রমণ করা স্থির করে। নবাব মুর্শিদাবাদ হইতে প্রথমে মনকরা, তৎপরে দাদপুর, অবশেষে পলাশী

প্রান্তরে উপস্থিত হন। তাঁহার বিশ্বাসঘাতক সেনাপতি মীরজাফর, রায়-দুর্লভ ও ইয়ার লতিফ প্রভৃতিও পলাশীতে আসিয়া সৈন্যসমাবেশ করেন। তদ্ভিন্ন তাঁহার বিশ্বাসী সেনাপতি মীরমদন, মোহনলাল ও ফরাসী সিন্‌ফ্রেও উপস্থিত ছিলেন। ইংরেজ পক্ষ কাটোয়া হইতে পলাশীতে উপস্থিত হইয়া প্রথমে আম্রকুঞ্জ মধ্যে আশ্রয় লন। কুঞ্জের বাহিরে সেনা-সমাবেশের পর ক্লাইব বিপুল নবাব-বাহিনী দেখিয়া নৈশ আক্রমণে নবাবকে পরাজিত করিবেন, স্থির করেন। নবাবের গোলন্দাজ সেনাপতি সিন্‌ফ্রে প্রথমে গোলাবর্ষণ করিতে আরম্ভ করিলে, ইংরেজেরা প্রতিবর্ষণ করিতে করিতে আম্রকুঞ্জের দিকে পিছাইয়া আসেন। এই সময়ে নবাবের বিশ্বাসী সেনাপতি মীরমদন একদল অশ্বারোহী সৈন্য সহ কুঞ্জাভিমুখে অগ্রসর হইলে, ইংরেজদিগের এক গোলার আঘাতে আহত হইয়া পড়েন। তাঁহার পশ্চাদ্‌বর্তী মোহনলাল অদম্য উৎসাহসহকারে ইংরেজদিগকে বিতাড়িত করিতে আরম্ভ করেন। এই সময়ে নবাব সিরাজউদ্দৌলা মীরমদনের পতনে ভীত হইয়া মীরজাফরের শরণাপন্ন হন। বিশ্বাসঘাতক মীরজাফর তাঁহাকে যুদ্ধে নিবৃত্ত হওয়ার জন্য উপদেশ দিলে, তিনি মোহনলালকে যুদ্ধ পরিত্যাগ করিতে আদেশ দেন। মোহনলাল অনিচ্ছাপূর্বক যুদ্ধ হইতে নিবৃত্ত হইলে, নবাবসৈন্য ছত্র ভঙ্গ হইয়া পড়ে। ইংরেজেরা এই অবকাশে ক্রমে অগ্রসর হইতে থাকেন। ফরাসী সেনাপতি সিন্‌ফ্রে অনেকক্ষণ পর্যন্ত তাঁহাদিগকে বাধা প্রদান করিয়াছিলেন; কিন্তু ইংরেজেরা অবশেষে জয়লাভ করেন। নবাব পলাশী হইতে মুর্শিদাবাদে পলায়ন করিয়া নগর রক্ষার জন্য চেষ্টা করিয়াছিলেন। কিন্তু কাহারও নিকট হইতে বিশেষরূপে সাহায্য প্রাপ্ত না হওয়ায়, স্বীয় প্রিয়তমা বেগম লুৎফউন্নিসা ও শিশুকন্যা উম্মত জহুরার সহিত মুর্শিদাবাদ ত্যাগ করিয়া প্রস্থান করেন। ক্লাইব পলাশী হইতে দাদপুরে উপস্থিত হইয়া মীরজাফরকে অভ্যর্থনা করেন, এবং তাঁহাকে অগ্রে মুর্শিদাবাদে পাঠাইয়া দেন; পরে নিজে সসৈন্যে তথায় উপস্থিত হন। এদিকে সিরাজউদ্দৌলা মুর্শিদাবাদ হইতে ভগবানগোলা, পরে তথা হইতে নৌকারোহণে বিহারাভি-মুখে পলায়ন করেন।

সিরাজউদ্দৌলার পলায়নের সংবাদ অবগত হইয়া, মীরজাফর তাঁহাকে ধৃত করিবার জন্য চারিদিকে লোক পাঠাইয়া দেন। ক্লাইব দাদপুর হইতে বহরমপুরের নিকট মাদাপুরে উপস্থিত হইয়া, অগ্রে ওয়াট্‌স ও ওয়াল্‌স সাহেবদ্বয়কে মুর্শিদাবাদে পাঠান। তাঁহারা তথায় উপস্থিত হইয়া মীর-জাফরের সহিত সাক্ষাৎ করেন। পরদিন পুনর্বার শেঠদিগের বাটীতে মীর-জাফর, রায়দুর্লভ ও শেঠদিগের সহিত তাঁহাদের সাক্ষাৎ হয়। তথায় সন্ধি-পত্রে লিখিত অর্থের কথা উঠিলে, রায়দুর্লভ সিরাজউদ্দৌলার ধনাগারে অধিক-পরিমাণ অর্থ নাই বলিয়া প্রকাশ করেন, এবং স্বীকৃত দুই কোটি বিশ লক্ষ টাকা প্রদান করা সহজ-সাধ্য হইবে না বলিয়া উল্লেখ করেন। ওয়াট্‌স

সাহেব রাজকোষের সঞ্চিত অর্থের অতিরিক্ত টাকা দিবার জন্য শেঠদিগকে অনুরোধ করেন, এবং তাঁহারা ভবিষ্যতে রাজস্ব হইতে তাহা পূরণ করিয়া লইতে পারিবেন, এরূপও প্রকাশ করেন। শেঠেরা কোটি মুদ্রা দিতে পারিবেন না বলিয়া দুর্লভরাম উত্তর দেন। পরদিবস রণজিৎ রায় ইংরেজ পক্ষের নিকট উপস্থিত হইয়া জ্ঞাপন করেন যে, রায়দুর্লভ, মীরজাফরের জ্যেষ্ঠপুত্র মীরণ ও খাদেম হোসেন খাঁ ক্লাইবের বধসাধনার্থ এক ষড়যন্ত্র করিতেছেন: শেঠেরা রণজিৎ রায়কে তাঁহাদের নিকট পাঠাইয়াছিলেন বলিয়া কেহ কেহ অনুমান করিয়া থাকেন।* কিন্তু যে দুর্লভরাম শেঠদিগকে উপস্থিত অর্থদান হইতে অব্যাহতি দিবার জন্য চেষ্টা করিয়াছিলেন, তাঁহার বিরুদ্ধে শেঠেরা যে ইংরেজ পক্ষের নিকট গোপনে সংবাদ পাঠাইবেন, ইহা সহসা বিশ্বাস করিতে প্রবৃত্তি হয় না। সে যাহা হউক, ক্লাইব এই সমস্ত কথার প্রতি বিশেষরূপ আস্থা স্থাপন না করিয়া, নগরে প্রবেশ করেন। গঙ্গার পশ্চিম তীরে মোরাদবাগ নামক স্থানে তাঁহার বাসস্থান নির্দিষ্ট হয়। মীরণ তাঁহাকে অভ্যর্থনা করিয়া তথা হইতে তাঁহাকে সিরাজউদ্দৌলার মনসুরগঞ্জের প্রাসাদে লইয়া যান। ক্লাইব মীরজাফরের সহিত সাক্ষাৎ করিয়া তাঁহাকে আসনোপরি উপবেশন করাইয়া, একপাত্র স্বর্ণমুদ্রা নজর প্রদান করেন, এবং অত্যাচারী সিরাজউদ্দৌলার হস্ত হইতে নিষ্কৃতি পাইয়া, তাঁহারা যে এক্ষণে সাধুপ্রকৃতির নবাব পাইলেন, একথা একজন দোভাষীর দ্বারা সকলকে জ্ঞাত করাইয়া দেন। পরদিন মীরজাফর আবার ক্লাইবের সহিত সাক্ষাৎ করিয়া রাজকোষের অবস্থার কথা জ্ঞাত করেন। ক্লাইব শেঠদিগের দ্বারা ইহার মীমাংসা হইবে বলিয়া, তাঁহাকে লইয়া শেঠদিগের বাটীতে উপস্থিত হন। তাঁহাদের সহিত ওয়াট্‌স, স্ক্রাফটন, মীরণ, রায়দুর্লভ ও আমীরচাঁদও গমন করিয়াছিলেন। আমীরচাঁদ ব্যতীত অন্যান্য সকলে শেঠদিগের মসনদের উপর উপবিষ্ট হইয়া মন্ত্রণায় প্রবৃত্ত হন। আমীরচাঁদ কিছু দূরে উপবেশন করিয়া আপনার ভাগ্যগণনা আরম্ভ করেন। সন্ধিপত্র পঠিত হইলে, সকলেই তাহার সর্তে স্বীকৃত হন। কিন্তু রাজকোষে সন্ধিপত্রের উল্লিখিত অর্থ না থাকায় দুর্লভরাম সে কথা উল্লেখ করিতে বাধ্য হন। তৎপরে উপস্থিত ক্ষেত্রে সন্ধিপত্রের অর্ধেক অর্থ প্রদানের প্রস্তাব হয়। উক্ত অর্ধ অংশের দুই-তৃতীয়াংশ নগদ মুদ্রায় ও অবশিষ্ট এক-তৃতীয়াংশ জহরতাদিতে প্রদত্ত হইবে স্থির হয়। অবশিষ্ট অর্ধাংশ তিন বৎসরে তিনটি সম কিস্তিতে প্রদত্ত হইবার কথা হইলে, সকলে তাহাতেই সম্মতি দান করেন। রায়দুর্লভ প্রকাশ্য সন্ধিপত্রের উল্লিখিত অর্থের শতকরা পাঁচ টাকা পাইবেন বলিয়া স্থির হইয়াছিল। রাজকোষের অবস্থা জ্ঞাত করিয়া এককালে এতৎপরিমাণ অর্থ প্রদান অসম্ভব বলায়, ইংরেজ পক্ষ যে দুর্লভরামের প্রতি অসন্তুষ্ট হইয়াছিলেন,

* Orme.

সে কথা বলা বাহুল্যমাত্র এবং উত্তরকালে তাঁহারা তজ্জন্য তাঁহাকে 'পাপিষ্ঠ' ইত্যাদি বিশেষণে বিভূষিত করিয়া আপনাদের মহত্ত্বের পরিচয় দিতে ত্রুটি করেন নাই। পরামর্শ-সভা ভঙ্গ করিয়া ক্লাইব স্ক্রাফটনকে দিয়া আমীরচাঁদকে জ্ঞাত করান যে, লাল সন্ধিপত্র প্রকৃত নহে, উহা জাল; শুনিয়া আমীরচাঁদ মূর্চ্ছিত হইয়া পড়েন।* তাহার পর তাঁহার মস্তিষ্ক-বিকৃতি ঘটিলে তিনি ক্লাইবের পরামর্শে তীর্থযাত্রা করেন। সন্ধিপত্রের লিখিত অর্থের এক কপর্দকও তিনি প্রাপ্ত হন নাই। কিন্তু সাধারণ ক্ষতিপূরণ হইতে তিনি তাঁহার প্রাপ্য অংশ পাইয়াছিলেন কি না, জানা যায় না। এইরূপে জাল সন্ধিপত্র করিয়া আমীরচাঁদকে বঞ্চনা করায় ক্লাইব প্রভৃতির চরিত্রে যে ঘোরতর কালিমা পতিত হইয়াছে, তাহা নিরপেক্ষ ইংরেজ ঐতিহাসিকগণও উল্লেখ করিতে বিস্মৃত হন নাই। ফলতঃ যে ব্যক্তি ইংরেজদিগের সাহায্যের জন্য নবাবের সহিত বিশ্বাসঘাতকতা করিয়াছিল, তাহাকে একেবারে বঞ্চনা করা যে সর্বথা নিন্দনীয়, তাহাতে সন্দেহ নাই। প্রকৃত পক্ষে আমীরচাঁদ অনেক মিথ্যা কথা বলিয়াও নবাবকে সহসা ইংরেজদিগের বিরুদ্ধে অভ্যুত্থিত হইতে দেন নাই। কিন্তু পরিণামে ইংরেজ পক্ষ তাঁহার সহিত কিরূপ ঘৃণিত ব্যবহার করিয়াছিলেন, তাহা সকলেই বুঝিতে পারিতেছেন।

এদিকে সিরাজউদ্দৌলা বিহারাভিমুখে অগ্রসর হইয়া, রাজমহলের নিকট বড়াল নামক স্থানে কিছু আহার্য সংগ্রহে প্রবৃত্ত হইলে, দানাশাহ নামক একজন ফকিরবেশী তাঁহাকে মীরজাফরের লোকদিগের নিকট ধরাইয়া দেয়। উক্ত দানাশাদ কোন কারণে সিরাজউদ্দৌলার প্রতি অসন্তুষ্ট হইয়াছিল বলিয়া কোন কোন ঐতিহাসিক প্রকাশ করিয়া গিয়াছেন। সিরাজউদ্দৌলা ধৃত হইয়া মুর্শিদাবাদে নীত হইলে, মীরজাফরের পুত্র মীরণ তাঁহাকে জাফরগঞ্জের প্রাসাদে আবদ্ধ করিয়া রাখেন। সিরাজের বিনাশ সাধনার্থ মীরণ অনেককে অনুরোধ করিয়াছিলেন, কিন্তু কেহই স্বীকৃত না হওয়ায় মহম্মদীবেগ-নামক মীরণের এক অনুচর এই ঘৃণিত কার্যে সম্মত হয়। মহম্মদীবেগ আলিবর্দী খাঁর অন্নে প্রতিপালিত হইয়াছিল, এক্ষণে সে সমস্ত বিস্মৃত হইয়া, নবীন যুবরাজের মনোরঞ্জনে প্রবৃত্ত হইল। ঘাতক মহম্মদীবেগ সুতীক্ষ্ন তরবারি-হস্তে সিরাজের গৃহমধ্যে প্রবেশ করিয়া তাঁহাকে উপর্যুপরি তরবারির আঘাতে খণ্ডবিখণ্ড করিয়া ফেলে। সিরাজের সেই খণ্ডবিখণ্ড দেহ হস্তিপৃষ্ঠে স্থাপন করিয়া সমস্ত মুর্শিদাবাদ নগর প্রদক্ষিণ করান হয়; তাহার পর আলিবর্দীর সমাধিভবন খোসবাগের মধ্যে তাহা নিহিত করা হইয়াছিল। আজিও খোসবাগে সিরাজের সমাধি বিদ্যমান আছে। কোন একজন দেশীয় গ্রন্থকার বলিয়াছেন যে, জগৎশেঠ ও ইংরেজ সর্দারেরা সিরাজউদ্দৌলার

* Orme.

বধসাধন জন্য মীরজাফরকে উত্তেজিত করিয়াছিলেন।* একথা কতদূর সত্য, বলা যায় না। কারণ, সিরাজউদ্দৌলার প্রতি জগৎশেঠের এরূপ কোন বিদ্বেষ ছিল না যে, তিনি তাঁহার প্রাণনাশেরও ইচ্ছা প্রকাশ করিতে পারেন, বা তজ্জন্য অন্য কাহাকেও উত্তেজিত করিতে পারেন। যদি তিনি কোন কারণে সিরাজ-উদ্দৌলার উপরে অসন্তুষ্ট হইয়া থাকেন, তাহা হইলে, তাহা যে গুরুতর নহে, আমরা পূর্বেই এ কথার আলোচনা করিয়াছি। ক্লাইব প্রভৃতি ইংরেজ-সর্দারেরাও যে এইরূপ ঘৃণিত ব্যাপারে যোগদান করিয়াছিলেন, তাহাও আমরা বিশ্বাস করি না। সিরাজউদ্দৌলার রাজ্যচ্যুতি তাঁহাদের অভিপ্রেত হইতে পারে, কিন্তু এইরূপ ঘৃণিত লোমহর্ষণকাণ্ড যে তাঁহাদের অভিপ্রেত ছিল ইহা কদাচ বিশ্বাসযোগ্য নহে। বাস্তবিক এই কথার মধ্যে যদি কিছু সত্য থাকে, তাহা হইলে ক্লাইব প্রভৃতির ন্যায় উদ্ধত-প্রকৃতি সৈনিক কর্মচারীরা এই বিষয়ে অনুমোদন করিলেও, জগৎশেঠ যে সেইরূপ অভিপ্রায় প্রকাশ করিয়াছিলেন, তাহা কখনই মনে আইসে না। যদি ইহাতে তাঁহার কিছুমাত্র সম্পর্ক থাকে, তাহা হইলে জগৎশেঠ মহাতপচাঁদ যে শেঠবংশের নামে কলঙ্ক প্রদান করিয়া গিয়াছেন, ইহা আমাদিগকে মুক্তকণ্ঠে বলিতেই হইবে। কিন্তু আমরা তাঁহাকে বা ইংরেজ সর্দারদিগকে এইরূপ ঘৃণিত ব্যাপারে লিপ্ত করিতে বিন্দুমাত্র ইচ্ছা করি না। সে যাহা হউক, জগৎশেঠ মহাতপচাঁদ সিরাজ-উদ্দৌলার বিরুদ্ধে ঘৃণিত ষড়যন্ত্রে যোগদানের জন্য তাঁহার বিপক্ষ পক্ষ যে জয়লাভে সমর্থ হইয়াছিলেন, তাহাতে সন্দেহ নাই। দুঃখের বিষয়, তাঁহাদের ধননাশের কল্পিত আশঙ্কাই তাঁহাদিগকে সিরাজউদ্দৌলার বিরুদ্ধে অভ্যুত্থিত করিয়াছিল। সিরাজ তাঁহাদের সহিত অসদ্ব্যবহার করিলেও, তাহা যে গুরুতর নহে, একথা আমরা বারংবার বলিয়াছি। যে বিশ্বাসঘাতকগণ আপনাদের স্বার্থসিদ্ধির জন্য সিরাজের সর্বনাশ সাধন করিয়াছিল এবং কোম্পানীর যে সকল গর্বিত ও উদ্ধত কর্মচারিগণ আপনাদের স্বার্থ ও গৌরবের জন্য সেই বিশ্বাসঘাতকদিগের সাহায্য গ্রহণ করিয়াছিল, জগৎশেঠের ন্যায় একজন সম্ভ্রান্ত লোক সামান্য কারণে তাহাদের সহিত যোগদান করিয়া যে নিজের নাম কলঙ্কিত করিয়া গিয়াছেন, তাহা নিরপেক্ষ ব্যক্তি মাত্রকেই স্বীকার করিতে হইবে। জগৎশেঠের এই কলঙ্ককালিমা জাহ্নবীর শতধারাতেও প্রক্ষালিত হইবার নহে।

* রিয়াজ-উস্-সালাতীনকার।

## দ্বাদশ অধ্যায়

# মহাতপচাঁদ

সিরাজউদ্দৌলার শোণিতধারায় বসুন্ধরা রঞ্জিত হওয়ার পর মীরজাফর খাঁ আপনাকে অনেক পরিমাণে নিরাপদ মনে করিতে লাগিলেন। কিন্তু তিনি একেবারে নিশ্চিন্ত হইতে পারিয়াছিলেন বলিয়া বোধ হয় না। যদিও মুর্শিদাবাদের মসনদে উপবিষ্ট হইয়া, তিনি মহবৎজঙ্গ উপাধি ধারণ করিয়া আপনার প্রভুত্ব ও গৌরব বিস্তারে প্রয়াসী হইয়াছিলেন, তথাপি কোম্পানীর কর্মচারিগণের অর্থপিপাসা নিবৃত্ত করিতে না পারায়, তিনি মহাসঙ্কটে নিপতিত হন। তদ্ভিন্ন সিরাজউদ্দৌলার পরিবারবর্গের পক্ষ অবলম্বন করার আশঙ্কায় তিনি কোন কোন বিশিষ্ট ব্যক্তির প্রতি সন্দিহান হইয়াও পড়েন। আমরা পরে তাহার উল্লেখ করিতেছি।

সিরাজউদ্দৌলার সাহায্যার্থে মুসোঁ লা বিহার হইতে বাঙ্গালাভিমুখে অগ্রসর হইয়া, তাঁহার মৃত্যুসংবাদ শ্রবণে প্রতিনিবৃত্ত হন। ইংরেজ পক্ষ তাঁহাকে ধৃত করিবার জন্য কাপ্তেন কুটকে একদল সৈন্য সহ বিহারে পাঠাইয়া দেন। পরে তাঁহারা মীরজাফরকে সন্ধির সর্তানুযায়ী অর্থ প্রদানের জন্য পীড়াপীড়ি করিতে আরম্ভ করেন। কর্ণেল ক্লাইব, ওয়াট্স ও ম্যানিংহাম মুর্শিদাবাদে কোম্পানীর পক্ষে সমস্ত কার্য করিবার জন্য নিযুক্ত হইয়াছিলেন। তাঁহারা নবাবকে অর্থপ্রদানের জন্য বারংবার অনুরোধ করায়, রায়দুর্লভ রাজ-কোষের অর্থাভাবের কথা পুনরুল্লেখ করেন। কিন্তু তাঁহারা শেঠভবনের মন্ত্রণানুযায়ী অর্ধাংশ মিটাইয়া দিবার জন্য পুনঃপুনঃ বলিতে থাকেন। অগত্যা তাহারই ব্যবস্থা করিতে হয়। ৬ই জুলাই তাঁহারা ৭২,৭১,৬৬৬ টাকা নগদে প্রাপ্ত হইয়া সাত শত সিন্দুকে বোঝাই করিয়া একশত তরণীযোগে কলিকাতায় পাঠাইয়া দেন। তরণীগুলি ব্রিটিশ নিশান উড়াইয়া বিজয়-বাদ্য বাজাইতে বাজাইতে কলিকাতাভিমুখে অগ্রসর হয়। ইতিপূর্বে ইংরেজ জাতি একসঙ্গে এত অধিক পরিমাণ নগদ অর্থ প্রাপ্ত হয় নাই।

৯ই আগষ্ট রায়দুর্লভ ১৬,৫৯,৩৫৮ টাকা নগদে ও ৩০শে স্বর্ণ জহরত ও নগদে ১৫,৯৯,৭৩৭ টাকা প্রদান করেন। ইংরেজ পক্ষ এই তিনবারে মোট যে টাকা প্রাপ্ত হইয়াছিলেন, তাহাতে সন্ধির দেয় অর্থের অর্ধাংশ পূরণ করিতে আরও কয়েক লক্ষ টাকা অবশিষ্ট থাকে। রায়দুর্লভ তাঁহার প্রাপ্ত দস্তুরী প্রাপ্ত হইয়াছিলেন বলিয়া উল্লেখ দেখা যায়। মীরজাফর ও রায়দুর্লভ ইংরেজ পক্ষকে অর্থ প্রদান করিয়া অনেক পরিমাণে নিশ্চিন্ত হইয়াছিলেন বটে, কিন্তু রাজ্যশাসন সম্বন্ধে তাঁহাদের হস্তে যে যথেষ্ট পরিমাণ অর্থ ছিল, এরূপ বোধ হয় না। সে সময়ে সিরাজউদ্দৌলার রাজকোষে কত অর্থ ছিল, তাহা

বুঝিবার উপায় নাই। এইরূপ কথিত হইয়া থাকে যে, প্রকাশ্য রাজকোষ ব্যতীত সিরাজউদ্দৌলার একটি গুপ্ত ধনাগারও ছিল। কেহ কেহ বলেন যে, সিরাজউদ্দৌলার প্রকাশ্য ধনাগারে এক কোটি ছিয়াত্তর লক্ষ রৌপ্য-মুদ্রা, বত্রিশ লক্ষ স্বর্ণমোহর, দুই সিন্দুক সোনা, চারি সিন্দুক খচিত জহরত ও দুই সিন্দুক খুচরা হীরা জহরত ছিল। তাঁহার গুপ্তধনাগারে অষ্টকোটি টাকা সঞ্চিত ছিল বলিয়া উল্লেখ আছে। উক্ত টাকার কথা ইংরেজেরা কিছু-মাত্র অবগত হন নাই। উক্ত গুপ্ত অর্থ মীরজাফর, আমীরবেগ খাঁ, দেওয়ান রামচাঁদ ও মুন্সী নবকৃষ্ণের মধ্যে বিভক্ত হয়।* সে যাহা হউক, মীরজাফর খাঁ অতি সামান্যমাত্র অর্থ হস্তগত করিয়াই রাজ্যশাসনে প্রবৃত্ত হইয়াছিলেন।

কোম্পানীর ও তাঁহার কর্মচারিবর্গের প্রাপ্য অর্থ যথাসাধ্য মিটাইবার চেষ্টা করিযা নবাব মীরজাফর খাঁ সন্ধির অন্যান্য সর্ত পালনেও মনোনিবেশ করেন। তিনি ইংরেজদিগের বাণিজ্যাধিকার-বিস্তারের জন্য রীতিমত পরওয়ানা জারি করিলেন। ক্রমে কলিকাতা টাঁকশালে সিক্কা টাকা মুদ্রিত করার জন্যও আদেশ প্রদত্ত হইল। ইংরেজেরা কলিকাতা টাঁকশালে সিক্কা টাকা মুদ্রিত করার অধিকার প্রাপ্ত হইলেও, ইহাতে বিশেষরূপ লাভবান হইতে পারেন নাই। কারণ, রাজ্যে মুদ্রা প্রচলনের সহিত জগৎশেঠের বিশেষরূপ সম্বন্ধ থাকায়, তিনি কলিকাতার টাঁকশালে মুদ্রিত মুদ্রার প্রতি বাটা নির্ধারণ করায়, উক্ত মুদ্রার প্রচলনে অনেক অসুবিধা ঘটিয়াছিল। আমরা জানিতে পারি যে, ডগলাস নামে একজন ব্যবসায়ী কলিকাতায় মুদ্রিত সিক্কা টাকা

* মুতাক্ষরীণের ইংরেজী অনুবাদক হাজী মস্তাফা এইরূপ লিখিয়াছেন। তিনি বলেন যে, তিনি কর্ণেল ক্লাইবের দোভাষীরূপে কার্য করিয়াছিলেন। সেই সময়ে তিনি সেক্রেটারী ওয়ালশের মুখে সিরাজউদ্দৌলার সঞ্চিত ধনরত্নের কথা অবগত হন, ওয়ালশ, ওয়াট্স, লশিংটন, দেওয়ান রামচাঁদ, মুন্সী নবকৃষ্ণ প্রকাশ্য ধনাগারে উপস্থিত ছিলেন। বেগম মহালের গুপ্ত ধনাগারের কথা ইংরেজেরা কিছুই জানিতে পারেন নাই। উক্ত ধনাগারের আট কোটি স্বর্ণমুদ্রা মীরজাফর, আমীর বেগ, রামচাঁদ ও নবকৃষ্ণের মধ্যে বিভক্ত হয়। ইঁহারা ক্লাইবের অংশ আত্মসাৎ করিয়াছিলেন বলিয়া মস্তাফা অনুমান করিয়া থাকেন। মস্তাফা আরও বলেন যে, ইহাদের উক্ত অর্থ আত্মসাৎ করার কারণ এই দেখা যায় যে, রামচাঁদ ৬০৲ বেতনের কোম্পানীর মুন্সী বা দেওয়ান রূপে কার্য করিয়া এই ঘটনার দশ বৎসর পরে মৃত্যুকালে নগদে ও হুণ্ডীতে ৭২ লক্ষ টাকার চারিশত কলসী, তন্মধ্যে ৮০টি স্বর্ণ নির্মিত, অবশিষ্ট রৌপ্য নির্মিত, ১৮ লক্ষ টাকার জমীদারী এবং ২০ লক্ষ টাকার হীরা জহরত মোট সওয়া কোটি টাকার সম্পত্তি রাখিয়া যান। নবকৃষ্ণও ৬০ টাকা বেতনে মুন্সীগিরি করিয়া মাতৃশ্রাদ্ধে ৯ লক্ষ টাকা ব্যয় করিয়াছিলেন। মীরজাফরের নিজ হস্তে অর্থ না থাকিলেও মণিবেগম বহু সম্পত্তির অধীশ্বরী হইয়াছিলেন। ইংরেজ কর্মচারিগণ গুপ্ত ধনের অংশ প্রাপ্ত না হইলেও তাঁহারা যে মীরজাফরের নিকট হইতে অনেক অর্থ লাভ করিয়াছিলেন তাহার যথেষ্ট প্রমাণ আছে।

লইতে অস্বীকৃত হইয়া ইংরেজ কাউন্সিলে এইরূপ জানাইয়াছিলেন যে, তাঁহাকে কলিকাতার সিক্কা মুদ্রা লইতে হইলে, শতকরা ৫ হইতে ১০ টাকা পর্যন্ত ক্ষতি স্বীকার করিতে হয়। কারণ, জগৎশেঠের সহিত মুদ্রা প্রচলনের বিশেষরূপ সম্বন্ধ রহিয়াছে। তিনি ইচ্ছা করিলে নিজের সুবিধার জন্য সমস্তই পরিবর্তন করিতে পারেন।* জগৎশেঠ বাধা প্রদান করায় কলিকাতার সিক্কা টাকা প্রচলনের যে অসুবিধা ঘটিয়াছিল, তাহা কোম্পানীর কর্মচারিগণ বিলাতে ডিরেক্টরদিগকেও লিখিয়া পাঠান।† ব্যাটসন সাহেবও কাউন্সিলে এইরূপ জানাইয়াছিলেন যে, বর্তমান বর্ষের মুদ্রিত মুদ্রা ব্যতীত অন্যান্য বর্ষের সিক্কা টাকার প্রতি বাটা নির্দিষ্ট থাকায় জনসাধারণের, বিশেষতঃ কোম্পানীর অনেক অসুবিধা ও ক্ষতি হইতেছে। জগৎশেঠ শতকরা এবং দ্বিতীয়াংশ বাটা দিয়া নবাবের টাঁকশালে মুদ্রা মুদ্রিত করিয়া লইতেছেন, তাহাতে তাঁহার বিশেষরূপে সুবিধা হইতেছে। নবাবের সহিত শেঠদিগের অর্থসম্বন্ধ থাকায় নবাব তাঁহাদিগকে মুদ্রা মুদ্রণের অনুমতি প্রদান করিয়াছেন।** এইরূপে দেখিতে পাওয়া যায় যে, কলিকাতায় টাঁকশাল স্থাপন

* "One Charles Douglas, a merchant writes to the Board refusing absolutely to take in payment their Calcutta Siccas, on the ground that

I should have my fortune (and that of others under my charge) daily exposed to the imposition of being curtailed and diminished from 5/8 to 10 per cent. At the pleasure of Jaggat Set and the head Shroff of this province, who, it's well known has the sole management and direction of the current money of the country, and can always make it fluctuate in such manner as he sees fitting and convenient for his purpose." (Consultations January 6, 1758, Long, p. 138).

† "Our mint is at present of very little use to us, as there has been no bullion sent out of Europe this season or two past and we are apprehensive that it will never be attended with all the advantages we might have expected from it ; as the coining of Siccas in Calcutta interferes so much with the interest of the Sets that they will not fail of throwing every obstacle in our way to depreciate the value of our money in the country notwithstanding its weight and standard is in every respect as good as the Siccas of Moorshedabad : So that a loss of batta will always arise on our money ; let our influence at the Durbar be ever so great." (Letters to Court December 29, Para 60, 1758. Long, pp. 164-65).

** "By the Shroffs connected with the farmer of the Mint,

হওয়ায় জগৎশেঠ ও কোম্পানীর মধ্যে অনেকদিন পর্যন্ত প্রতিদ্বন্দ্বিতা চলিয়াছিল। সমস্ত দেশের অর্থ প্রচলনের সহিত জগৎশেঠের সম্বন্ধ থাকায়, তাঁহাদিগকে এবিষয়ে বিশেষরূপ উপায় অবলম্বন করিতে হয়। নবাব মীরজাফর হইতে দেশের সমস্ত জমীদার মহাজন প্রভৃতির সহিত জগৎশেঠের বিশেষরূপ অর্থসম্বন্ধ ছিল, কাজেই যাহাতে তাঁহাদের বিশেষরূপ ক্ষতি না হয়, তজ্জন্য তাহাদিগকে যথাসাধ্য চেষ্টা করিতে হইয়াছিল। এ সময়ে কোম্পানীর সহিত যে শেঠদিগের অর্থসম্বন্ধ ছিল, তাহাও আমরা অবগত হইয়া থাকি। ১৭৬০ খৃঃ অব্দের মার্চ মাসে ঢাকার ইংরেজ অধ্যক্ষ কাউন্সিলে লিখিয়া পাঠান যে, তাঁহাদের ঢাকার কোষাগারে এরূপ অর্থের অভাব ঘটিয়াছে যে, মাসিক ব্যয় নির্বাহ হওয়া সুকঠিন। এরূপ ক্ষেত্রে টাকা না পাঠাইলে অথবা জগৎশেঠের নিকট হইতে টাকা লওয়ার অনুমতি প্রদান না করিলে কোম্পানির দাদনাদি সমস্ত কার্য স্থাগত থাকিবে।† উক্ত অব্দের মে মাসের কাউন্সিলের কাগজপত্রে দেখা যায় যে, কোম্পানীর কার্যের জন্য শেঠদিগের নিকট হইতে টাকা লওয়ার প্রস্তাব হইয়াছিল; কিন্তু নবাব সরকারের আদিষ্ট অর্থ প্রদানে তাঁহারা বিব্রত থাকায়, কোম্পানীর অনুরোধ রক্ষা করিতে পারেন নাই। সুতরাং দেশব্যাপী অর্থ-সম্পর্কে শেঠদিগকে আপনাদের লাভালাভের জন্য যে নানারূপ উপায় অবলম্বন করিতে বাধ্য হইতে হইয়াছিল, সে বিষয়ে সন্দেহ নাই।

I mean Juggat Sett's house who have the privilege of coining and now stamping their money in the Nabab's Mint on paying to the farmer as I understand a duty of ½ per cent ; by this privilege and by their great wealth and influence in the country they reap the chief benefit arising from the abovementioned practice which I have called an indirect tax, and the Nabab finds it convenient to indulge them therein in recompense for the loans and exactions he obliges them to submit to in his exigencies of money. *All old sicca rupees not diminished in weight that have the flower on them called foollee Siccas, are fit to be stamped anew being in intrinsic value equal to new Siccas.*" (Proceedings, June 30th 1760, Long, p. 217).

† "Received a letter from the Chief and Council at Dacca under date the 5th instant requesting an immediate supply of money or permit them to take up money from Juggat Set's house otherwise the Company's investment will be at a stand, their treasury being reduced so low that they have not sufficient for their monthly expenses." (Proceedings, March 10, 1760, Long, p. 207).

সন্ধির সর্তানুযায়ী কোম্পানীর সমস্ত দাবী মিটাইবার চেষ্টা করিয়া মীরজাফর খাঁ উপাধি ও খেলাত বিতরণে ব্যস্ত হইলেন। তিনি আপনার আত্মীয়দিগকে গৌরবান্বিত উপাধিতে ভূষিত করিয়া প্রধান প্রধান কর্মচারী-দিগকে খেলাত প্রদান করেন। ক্লাইব এবং ওয়াট্সনও তাহাতে বঞ্চিত হন নাই। বরং তাঁহাদিগকে অধিকতর গৌরবসূচক খেলাতই প্রদত্ত হইয়াছিল। ওয়াট্সনও তজ্জন্য নবাবকে ধন্যবাদ প্রদান করিয়াছিলেন। যে সময়ে নবাব মীরজাফর খাঁ উপাধি ও খেলাত বিতরণে ব্যস্ত, সেই সময়ে কূট সাহেব বিহারে উপস্থিত হইয়া, মুসোঁ লা ও তাঁহার সহচরগণকে ধৃত করার চেষ্টায় প্রবৃত্ত হন; কিন্তু তাঁহার পাটনায় উপস্থিত হওয়ার পূর্বে লা বিহার পরি-ত্যাগ করিয়া চলিয়া যান। এই সময়ে বিহার প্রদেশের শাসনভার রাজা রাম-নারায়ণের হস্তে ন্যস্ত ছিল। রাজা রামনারায়ণ আলিবর্দী খাঁর নিকট হইতে যথেষ্ট উপকার প্রাপ্ত হইয়াছিলেন এবং তাঁহারই অনুগ্রহে তিনি উচ্চ পদে উন্নীত হন। তিনি মুর্শিদাবাদের ষড়যন্ত্র হইতে নির্লিপ্ত ছিলেন। তবে মীরজাফরের সহিত তাঁহারও যথেষ্ট বন্ধুত্ব ছিল। তথাপি রামনারায়ণকে সিরাজউদ্দৌলার হিতাকাঙ্ক্ষী মনে করিয়া এবং মুসোঁ লা বিনা বাধায় তাঁহার রাজ্য অতিক্রম করিয়া যাওয়ায়, ইংরেজ পক্ষ তাঁহাকে বিদ্রোহী মনে করিয়া পদচ্যুত করিবার চেষ্টা করেন। তৎসঙ্গে মীরজাফরের কোন কোন আত্মীয়ও যোগদান করিয়াছিলেন। কিন্তু মীরজাফর প্রথমে রামনারায়ণের প্রতি কোন-রূপ সন্দেহ না করায় এ বিষয়ে অভিমত প্রদান করেন নাই। বিশেষতঃ রামনারায়ণ বশ্যতা স্বীকার করায়, কূট সাহেব সদলবলে মুর্শিদাবাদে উপস্থিত হন। রামারায়ণের প্রতিই বিহার শাসনের ভার অর্পিত থাকে। কিন্তু তখনও পর্যন্ত বিহারপ্রদেশ নিরাপদ হয় না্ই। আমরা পরে তাহার উল্লেখ করিতেছি।

আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, মীরজাফর রাজ্যশাসনের উপযোগী অর্থ প্রাপ্ত হন নাই। তাঁহাকে দিন দিন অধিকতর অর্থাভাব অনুভব করিতে হয়। যে সমস্ত কর্মচারী তাঁহার রাজ্যপ্রাপ্তির সহায়তা করিয়া, সিরাজের বিরুদ্ধে তাঁহার সহিত যোগদান করিয়াছিলেন, তাঁহারা আশানুরূপ ফললাভ না করায়, তাঁহার প্রতি অসন্তুষ্ট হইতে আরম্ভ করেন। তাঁহার আত্মীয় স্বজন ও অনুচরবর্গও তাঁহার প্রতি সন্তুষ্ট হইতে পারেন নাই। সৈন্যগণের বেতন বাকী থাকায়, তাহারাও অসন্তোষ প্রকাশ করিতে থাকে। এইরূপে মীরজাফর অত্যন্ত বিপদে পড়িলেন। তিনি অনেক সময়ে জগৎ-শেঠের মুখাপেক্ষা করিতেছিলেন। কিন্তু কলিকাতার টাঁকশালে ইংরেজ কোম্পানীকে সিক্কা টাকা মুদ্রণের অনুমতি দেওয়ায়, জগৎশেঠেরও ক্ষতি হইয়াছিল। কাজেই জগৎশেঠ তাঁহার আশানুরূপ কার্য করিতে পারেন নাই। তথাপি শেঠগণও যে যথাসাধ্য চেষ্টা করিয়াছিলেন, সে কথা আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। রাজা দুর্লভরাম মীরজাফরের মসনদপ্রাপ্তির জন্য যার-

পরনাই সাহায্য করিয়াছিলেন। মীরজাফরও তাঁহাকে প্রধান মন্ত্রীর পদ প্রদান করেন। কিন্তু উভয়ে উভয়ের প্রতি সন্তুষ্ট থাকিতে পারেন নাই। মীরজাফরের অর্থের নিতান্ত প্রয়োজন; কিন্তু দুর্লভরাম দেখিলেন, রাজকোষ শূন্য। রাজ্য হইতে অর্থাগমেরও বিশেষ সুবিধা নাই। বিশেষতঃ, তিনি নিজেও ইহাতে বিশেষরূপে লাভবান হইতে পারেন নাই। তদ্ভিন্ন মীরজাফরের আত্মীয়-স্বজনও তাঁহাকে ঈর্ষার চক্ষে দেখিতে লাগিলেন। এরূপ ক্ষেত্রে তাঁহাদের মধ্যে যে মনোমালিন্য ঘটিবে, ইহা বিচিত্র নহে। বাস্তবিক অল্প দিনের মধ্যে মীরজাফর ও দুর্লভরামের মধ্যে বিচ্ছেদ ঘটিবার সম্ভাবনা ঘটিল। এই সময়ে রাজ্যের ভিন্ন ভিন্ন স্থানে হিন্দুকর্মচারিগণ কর্তব্য কার্যে শৈথিল্য প্রদর্শন করিতে আরম্ভ করেন। বিহারে রামনারায়ণের কার্যে দিন দিন সন্দেহ বৃদ্ধি হইতে থাকে। মেদিনীপুরে রাজারাম সিংহও নূতন নবাবের আদেশ সম্পূর্ণরূপে পালন করেন নাই। পূর্ণিয়ার কোন কোন হিন্দু কর্মচারীও স্বাতন্ত্র্য প্রকাশের চেষ্টা করিতেছিলেন। দুর্লভরামকে এই সকল ব্যাপারের মূল মনে করিয়া, মীরজাফর ও তাঁহার আত্মীয় স্বজনগণ তাঁহার প্রতি সন্দিহান হইলেন। রাজা দুর্লভরামও তাহা অবগত হইয়া সৈন্যসংগ্রহে প্রবৃত্ত হন। এদিকে মীরজাফরের সৈন্যগণ রীতিমত বেতন প্রাপ্ত না হওয়ায়, তাঁহার আদেশ পালনে পরাঙ্মুখ হইতে থাকে। বিহার হইতে সংবাদ আইসে যে, আলিবর্দীর বেগম রামনারায়ণের যোগে অযোধ্যার নবাবের সাহায্য অবলম্বন করিয়া, মীরজাফরকে বিতাড়িত করার চেষ্টা করিতেছেন। দুর্লভরাম সিরাজের হত্যার পরও আলিবর্দীর বেগমের প্রতি সম্মান প্রদর্শন করিতেন। সুতরাং তিনি যে ইহাতে সংসৃষ্ট আছেন, মীরজাফরের মনে এইরূপ ধারণা হইতে লাগিল। তিনি একেবারে কিংকর্তব্যবিমূঢ় হইয়া পড়িলেন। এই সময়ে ওয়াট্‌স সাহেবের মধ্যস্থতায় মীরজাফর ও দুর্লভরামের মধ্যে বাহ্য মিলন সংঘটিত হয়। বিহার অশান্তিময় জানিয়া, মীরজাফর বিহারাভিমুখে অগ্রসর হন। ঢাকা প্রদেশেও সরফরাজ খাঁর পুত্র আমানী খাঁকে সিংহাসন প্রদান করার চেষ্টায় এক বিদ্রোহ উপস্থিত হইয়াছিল, কিন্তু তথায় অনায়াসেই শান্তি স্থাপিত হয়।

সিরাজউদ্দৌলার পরিবারবর্গ পাছে সিংহাসন লাভের চেষ্টা করেন, এই আশঙ্কা মীরজাফর ও তাঁহার পরিবারবর্গের মনে অত্যন্ত বলবতী হইয়া উঠে। সিরাজের কনিষ্ঠ ভ্রাতা মির্জা মেহেদী মুর্শিদাবাদে বন্দী অবস্থায় বাস করিতেছিলেন। রায়দুর্লভ তাঁহার কারামোচনের জন্য চেষ্টা করায়, তাঁহার প্রতি মীরজাফরের সন্দেহ বৃদ্ধি হয়। বিহার যাত্রাকালে মীরজাফর স্বকীয় জ্যেষ্ঠ পুত্র মীরণকে মেহেদীর হত্যার জন্য উপদেশ দিয়া যান। মীরণ ঐ সমস্ত কার্যে বিশেষরূপ তৎপর ছিলেন। তাঁহার আদেশে মেহেদী ধৃত হইয়া আপনার জীবন বিসর্জন করিতে বাধ্য হন। এই হত্যাকাণ্ড স্মরণ করিলে শরীর রোমাঞ্চিত হইয়া উঠে। দুইখানি কাষ্ঠফলকের পেষণে তাঁহার

অঙ্গপ্রত্যঙ্গ চূর্ণ বিচূর্ণ করিয়া ভীষণ হত্যাকাণ্ড সম্পাদন করা হয়। মির্জা মেহেদীর শোচনীয় হত্যায় মুর্শিদাবাদের অধিবাসিগণ অশ্রু সংবরণ করিতে পারে নাই। ক্রমে ক্রমে সিরাজউদ্দৌলার পরিবারবর্গও যথেষ্ট লাঞ্ছনা ভোগ করেন। মীরণের আদেশে আলিবর্দীর মহীয়সী বেগম, তাঁহার কন্যাদ্বয় ঘেসেটী ও আমীনা এবং সিরাজের বেগম লুৎফউন্নিসা ও তাঁহার শিশু কন্যা উম্মৎজহুরাকে কিছুকাল বন্দিভাবে রাখিয়া, পরে তাঁহাদিগকে কদর্য নৌকা-যোগে ঢাকায় প্রেরণ করা হয়। তথায় তাঁহারা বন্দিভাবেই অবস্থান করিতে বাধ্য হন। কিন্তু মীরণ তাহাতেও তৃপ্ত না হইয়া ঘেসেটী ও আমীনার হত্যার জন্য অত্যন্ত ব্যস্ত হইয়া পড়েন। তিনি তাঁহাদিগকে মুর্শিদাবাদে আনয়নের ছলে জলমগ্ন করার আদেশ প্রদান করিয়াছিলেন। বলা বাহুল্য, তাঁহার সে আদেশ প্রতিপালিত হইতে বিলম্ব ঘটে নাই। কথিত আছে যে, মৃত্যুকালে সেই নিরাশ্রয়া মহিলাদ্বয় বজ্রাঘাতে মীরণের মৃত্যুর জন্য ঈশ্বরের নিকট প্রার্থনা করিয়াছিলেন এবং ইতিহাসে দেখিতে পাওয়া যায় যে, তাহাতেই মীরণের মৃত্যু হইয়াছিল। কিন্তু মীরণের মৃত্যু আজিও অনেকের নিকট রহস্যময় হইয়া রহিয়াছে। আমরা যথাস্থানে তাহার উল্লেখ করিব।

এইরূপে সিরাজউদ্দৌলার পরিবারবর্গের শোচনীয় পরিণাম সংঘটন করিয়া মীরণ দিন দিন আপনার অত্যাচারের মাত্রা বৃদ্ধি করিতে আরম্ভ করেন। তাঁহার আদেশে অনেকেরই রক্তপাত ঘটিয়াছিল। মীরণের কার্য হইতে মীরজাফর অনেক সময়ে আপনাকে নির্লিপ্ত রাখিবার চেষ্টা করিতেন বটে, কিন্তু অনেক কার্য যে তাঁহার প্ররোচনায় সংঘটিত হইয়াছিল, তাহারও যথেষ্ট প্রমাণ আছে। যাঁহারা সিরাজউদ্দৌলা কর্তৃক নির্যাতিত হইবার আশঙ্কায় তাঁহাকে সিংহাসনচ্যুত করিবার ব্যবস্থা করিয়াছিলেন, তাঁহারা মীরজাফরের রাজত্বের অত্যাচার প্রত্যক্ষ করিয়া, বিভীষিকায় অধিকতর অস্থির হইয়া উঠেন। শেঠগণও সেই বিভীষিকার হস্ত হইতে নিস্কৃতি পান নাই। আমরা পরে তাহার উল্লেখ করিতেছি।

মীরজাফর বিহারাভিমুখে যাত্রা করিলে, রায়দুর্লভও তাঁহার সহিত গমন করিতে বাধ্য হন। নবাবের সহিত ক্লাইবও বিহারে যাইতে অনুরুদ্ধ হন। কিন্তু নবাব কোম্পানীর প্রাপ্য টাকা দিবার ব্যবস্থা না করিলে, ক্লাইব যাইতে অসম্মতি প্রকাশ করেন। দুর্লভরামের সহিত পরামর্শে স্থির হইল যে, উপস্থিত দেয় ২৩ লক্ষ মুদ্রার অর্ধাংশ রাজকোষ হইতে ও অপরার্ধ হুগলীর ফৌজদার এবং বর্ধমান ও নদীয়ার রাজার নিকট বরাত দেওয়া হইবে। পরবর্তী কিস্তির ১৯ লক্ষ টাকার জন্যও ঐরূপ বরাতের ব্যবস্থা করা হইল। এই সমস্ত বরাতি টাকা আদায়ের ভার পরে নন্দকুমারের প্রতি অর্পিত হয়। নন্দকুমার এই সময়ে মীরজাফর ও মীরণ উভয়েরই প্রিয়পাত্র হইয়া উঠেন। নবাব, ক্লাইব ও রায়দুর্লভ বিহারাভিমুখে যাত্রা করিয়া, রামনারায়ণ সম্বন্ধে কর্তব্য অবধারণে প্রবৃত্ত হন। দুর্লভরামের পরামর্শক্রমে স্থির হয় যে, রাম-

নারায়ণ স্বীয় অপরিমিত সৈন্য লইয়া অযোধ্যার নবাব ও মহারাষ্ট্রীয়দিগের সহিত যোগদান করিলে অত্যন্ত বিপদ ঘটিবার সম্ভাবনা। এই সময়ে মহারাষ্ট্রীয়গণ বাঙ্গালার চৌথের জন্য অত্যন্ত পীড়াপীড়ি করিতেছিল। কাজেই রামনারায়ণের সহিত মিলনই স্থির হইল। নবাব পাটনায় উপস্থিত হইয়া দরবারে রামনারায়ণকে খেলাত প্রদান করিলেন। মীরণ নামে বিহারের নবাব হইলেন, রামনারায়ণ তাঁহার সহকারিরূপে সমস্ত কার্য করিবেন বলিয়া আদিষ্ট হন। পাটনায় অবস্থিতিকালে ক্লাইব কোম্পানীর সোরার ব্যবসায়ের সুবিধা করিয়া লন। রামনারায়ণের প্রতি বিহারের গোলযোগ শান্তির আদেশ দিয়া মীরজাফর ক্লাইব ও দুর্লভরামের সহিত মুর্শিদাবাদাভিমুখে যাত্রা করেন। এই সময়ে তিনি দিল্লীর দরবার হইতে সুবেদারীর সনন্দ ও ক্লাইব ছয় হাজারী মনসবদারী পদবী প্রাপ্ত হন। ক্লাইব ও রায়দুর্লভ অগ্রে মুর্শিদাবাদে উপস্থিত হন। নবাবের বিহারে অবস্থানকালে রামনারায়ণ ও নবাবের হত্যা-সম্বন্ধে মুর্শিদাবাদে এক জনশ্রুতি প্রচারিত হয়। মীরণও তাহাতে বিশ্বাস-স্থাপন করিয়াছিলেন। কিন্তু নবাব-শিবির হইতে প্রকৃত সংবাদ আসিলে যদিও উক্ত জনরব অমূলক বলিয়া প্রতিপন্ন হইল, তথাপি মীরণের চিত্ত নানা সন্দেহে বিচলিত হইতে থাকে। বিশেষতঃ নবাবের আগমনের পূর্বে ক্লাইব ও দুর্লভরামের উপস্থিতির সংবাদ পাইয়া, তাঁহার সন্দেহ গাঢ়তর হইয়া উঠে। এমন কি, তিনি ক্লাইবের প্রতিও সন্দেহ করিয়াছিলেন। মীরণ পিতার সহিত যোগদান করিবার অভিপ্রায় প্রকাশ করিয়া সৈন্যসংগ্রহে প্রবৃত্ত হইলেন। তাহাতে মুর্শিদাবাদ শহরে এক বিষম গোলযোগের সৃষ্টি হইল। বাজার হাট সমস্ত বন্ধ হইয়া গেল, দোকান সকল অর্গলবন্ধ হইল, মহাজনেরা আপন আপন কার্য স্থগিত করিলেন। এমন কি, শেঠগণও আপনাদের সমস্ত কার্য বন্ধ করিতে বাধ্য হইয়াছিলেন।* ক্লাইব মুর্শিদাবাদে উপস্থিত হইয়া মীরণের এই নির্বুদ্ধিতার বিষয় অবগত হন, এবং নবাবকে সমস্ত লিখিয়া পাঠান। নবাবের উত্তর পঁহুছিবার পূর্বে মীরণ ক্ষমাপ্রার্থনা করিলে সমস্ত গোলযোগ মিটিয়া যায়। ইহার পর ক্লাইব কলিকাতা যাত্রা করেন। এই সময়ে কলিকাতা কাউন্সিলের কর্তৃত্ব লইয়া নানারূপ গোলযোগ ঘটে। প্রথমে ডিরেক্টরগণ ক্লাইবের প্রতি কর্তৃত্বভার প্রদান করিয়াছিলেন; পরে আবার কাউন্সিলের প্রধান সদস্যগণের প্রতি পর্যায়ক্রমে সেই ভার অর্পিত হয়। তাহাতে ক্লাইব অত্যন্ত অসন্তুষ্ট হইলে, অবশেষে তাঁহারই প্রতি কর্তৃত্বভার অর্পিত হয়।

* "The more obscure the cause, the greater was the terror raised by this abrupt resolution. The markets were deserted, the shops were shut, the bankers, even the Seats, would do no business, and many principal families prepared to send away their effects." Orme.

আমরা ইতিপূর্বে উল্লেখ করিয়াছি যে, নন্দকুমার এই সময়ে মীরজাফর ও মীরণের অনুগ্রহভাজন হইয়াছিলেন। তিনি দুর্লভরামের সহকারী নিযুক্ত হন, এবং নবাবের সহিত পাটনা গমনও করিয়াছিলেন। ইংরেজ পক্ষের দেয় টাকার জন্য মীরজাফর চিন্তিত হইলে, নন্দকুমার জমীদারদিগের নিকট হইতে তাহা আদায় করিয়া দিতে সম্মত হন। তিনি কোম্পানীর পক্ষেরও তহশীল-দার নিযুক্ত হইয়া নদীয়া ও বর্ধমান হইতে টাকা আদায়েরও চেষ্টা করিয়া-ছিলেন। নন্দকুমারের টাকা আদায়ের চেষ্টায় নবাব তাঁহার প্রতি সন্তুষ্ট হন এবং দুর্লভরামের প্রতিও ক্রমে অসন্তুষ্ট হইতে থাকেন। নন্দকুমার তাঁহা-দিগকে বুঝাইয়া দেন যে, ইংরেজদিগের দেয় টাকা প্রদান করিয়া তাঁহাদিগকে সন্তুষ্ট রাখাই উচিত। দুর্লভরাম রাজস্ব আদায় সম্বন্ধে বিশেষরূপ সচেষ্ট ছিলেন না। শেঠদিগের সহিত তাঁহার বন্ধুত্ব থাকায়, শেঠগণ তাঁহার পক্ষ সমর্থনের প্রয়াসী ছিলেন। নন্দকুমার প্রভৃতি শেঠদিগকে বুঝাইয়া দেন যে, রায়দুর্লভ রাজস্ব হইতে নবাবের বিশেষ প্রয়োজনের জন্য অর্থ সরবরাহ করিতে না পারিলে, শেঠদিগকে তাহা পূরণ করিতে হইবে। শেঠগণ তাহাতে ভীত হইয়া রায়দুর্লভের সহিত আর বিশেষ কোনরূপ সম্বন্ধ রাখেন নাই।* মীরজাফর ও মীরণ রায়দুর্লভের প্রতি অসন্তুষ্ট হওয়ায়, রায়দুর্লভ আপনাকে বিপন্ন মনে করিতে লাগিলেন। তিনি কলিকাতায় যাওয়ার ইচ্ছা প্রকাশ করেন। মীরজাফর তাহাতে সম্মতি দান করিলেও, মীরণ সৈন্যাদির ব্যয় নির্বাহের অর্থ প্রদান না করিলে, তাঁহার যাওয়া ঘটিবে না বলিয়া প্রকাশ করেন।

এই সময়ে রাজা রাজবল্লভ মীরণের দেওয়ান নিযুক্ত হইয়াছিলেন। তাঁহার নিকট ঢাকা বিভাগের সমস্ত কাগজপত্র প্রদান করার জন্য রায়দুর্লভ আদিষ্ট হন। রায়দুর্লভের সহিত নবাবের এইরূপ গোলযোগের সংবাদ পাইয়া ক্লাইব কৌশলপূর্বক নবাবকে নিমন্ত্রণ করিয়া কলিকাতায় লইয়া যাওয়ার চেষ্টা করেন। নবাবও স্বীকৃত হইয়া কলিকাতাভিমুখে অগ্রসর হন। মীরণ সেই অবকাশে কতকগুলি সৈন্যকে বেতনপ্রাপ্তির জন্য রায়দুর্লভের বাটীতে পাঠাইয়া দিলে, তাহারা গোলযোগ উপস্থিত করে। ইংরেজ পক্ষের চেষ্টায় তাহার নিবৃত্তি হইলে রায়দুর্লভও কলিকাতায় প্রস্থান করেন। মীরণের আদেশে তাঁহার আবাসবাটী অবরুদ্ধ হয়। ক্লাইবের চেষ্টায় দুর্লভরামের পরিবারবর্গ

* "The scheme would not have been void of risque, if Nuncomar and others had not estranged the powerful house of the Seats from the interests of Roydoolub, by representations, that they would be called on for money to supply the Nabab's exigencies, if Roydoolub continued to delay the supplies from the revenues." Orme.

অবশেষে কলিকাতাগমনে সমর্থ হইয়াছিল। মীরজাফর কলিকাতা হইতে প্রতিনিবৃত্ত হইয়া অত্যন্ত অর্থাভাব অনুভব করিতে লাগিলেন। রায়দুর্লভ রাজস্ব-বিভাগের সম্বন্ধ পরিত্যাগ করায়, অর্থাগমের নানাপ্রকার অসুবিধা ঘটিতে থাকে। ইংরেজদিগের প্রাপ্য অর্থ পরিশোধের জন্য রাজ্যের প্রধান অংশ বর্ধমানাদি আবন্ধ, জায়গীর-বিভাগের কর্মচারিগণও ব্যয়নির্বাহের জন্য যৎকিঞ্চিৎ অর্থ প্রদান করিয়া আত্মোদর পূরণে ব্যস্ত। এরূপ ক্ষেত্রে মীরজাফর যে অত্যন্ত অর্থাভাব অনুভব করিবেন, তাহাতে সন্দেহ কি ? শেঠগণও তাঁহার আদেশ সম্পূর্ণরূপে প্রতিপালন করিয়া উঠিতে পারেন নাই। কাজেই সৈন্যগণের বেতন প্রদানের জন্য নবাবকে কোম্পানীর নিকট ২২ লক্ষ টাকা ঋণ গ্রহণ করিতে হয়। কোম্পানীও সত্বর সে টাকা পরিশোধের জন্য নবাবকে অনুরোধ করিতে থাকেন। কিন্তু নবাব সত্বর তাহা পরিশোধ করিয়া উঠিতে পারেন নাই। এই সময়ে কতকগুলি সৈন্য বেতন না পাওয়ায় অসন্তুষ্ট হইয়া খাজা হাদীর অধীনে এক বিদ্রোহের সূচনা করে। নবাব খাজা হাদীকে পদচ্যুত করিয়া তাঁহাকে স্বদেশে যাইতে অনুমতি দেন। পথিমধ্যে হাদী নিহত হইলে, নবাবের প্ররোচনায় তাহা ঘটিয়াছিল বলিয়া অনেকে অনুমান করিয়াছিলেন। খাজা হাদীব বিদ্রোহের সহিত দুর্লভরামের সম্বন্ধ ছিল বলিয়াও সন্দেহ উপস্থিত হয। ক্লাইব এই সমস্ত গোলযোগ মিটাইবার যথেষ্ট চেষ্টা করিয়াছিলেন। এই সময়ে দাক্ষিণাত্যে ইংরেজ-ফরাসীতে বিবাদ উপস্থিত হওয়ায়, ক্লাইবকে কতকগুলি সৈন্য পাঠাইতে হয়।

যে সময়ে মীরজাফর অর্থাভাবে অত্যন্ত বিপন্ন, সেই সময়ে সংবাদ আসিল, শাহজাদা আলি গহর বা ভবিষ্যৎ শাহ আলম বাদশাহ বিহার আক্রমণে প্রয়াসী হইয়াছেন। আরঙ্গজেবের মৃত্যুর পর হইতে দিল্লীর বাদশাহগণ ক্রমে দুর্বল হইয়া পড়েন। তাঁহারা উজীরদিগের হস্তে ক্রীড়াপুত্তলিকা-রূপে বিরাজ করিতে থাকেন। মহারাষ্ট্রীয়গণ এই সময়ে সমস্ত ভারতবর্ষে আধিপত্য বিস্তারে সচেষ্ট হয় এবং আফগান ও পারসিকগণের আক্রমণে দিল্লী সাম্রাজ্য উৎপীড়িত হইয়া উঠে। আমরা যে সময়ের কথা বলিতেছি, সেই সময়ে বাদশাহ দ্বিতীয় আলমগীর দিল্লীর সিংহাসনে উপবিষ্ট ছিলেন। হায়দরাবাদের সুবিখ্যাত নিজাম উল্ মুল্কের পৌত্র গাজীউদ্দীন উজীররূপে তাঁহাকে করায়ত্ত করিয়া রাখেন। যুবরাজ আলি গহর উজীরের প্রাধান্য অসহ্য মনে করিয়া, নিজে কিঞ্চিৎ স্বাধীনতা অবলম্বনের চেষ্টা করেন। তিনি প্রথমে রোহিলখণ্ডে উপস্থিত হইয়া আপনার দলপুষ্টি করিতে প্রবৃত্ত হন এবং বঙ্গ-বিহার অধিকার করার ইচ্ছা তাঁহার মনে বলবতী হইয়া উঠে। অযোধ্যার নবাব সুজাউদ্দৌলা প্রভৃতির সহানুভূতিতে তিনি সাহসী হইয়া বিহারাভিমুখে অগ্রসর হন। আলি গহর প্রথমে ক্লাইবকে তাঁহার সাহায্যের জন্য লিখিয়া পাঠান। ক্লাইব তাহা প্রত্যাখ্যান করিলে, তিনি মুসোঁ লাকে তাঁহার সাহায্যের জন্য আহ্বান করেন। লা এই সময়ে বুন্দেলখণ্ডে অবস্থিতি করিতেছিলেন।

শাহজাদার বিহারাক্রমণের সংবাদ পাইয়া, রাজা রামনারায়ণ অত্যন্ত বিপদে পতিত হইলেন। তিনি নবাবসৈন্যের বিহারে উপস্থিতির বিলম্ব জানিয়া, পাটনার ইংরেজ কুঠীর অধ্যক্ষ আমিয়ট সাহেবের পরামর্শক্রমে শাহজাদার সহিত মৌখিক সদ্ভাবের চেষ্টা করিতে লাগিলেন। কিন্তু শাহজাদা পাটনা অবরোধে কৃতসঙ্কল্প হইলে, রামনারায়ণ নগররক্ষায় প্রবৃত্ত হন। ক্লাইব মীরণের সহিত বিহারাভিমুখে যাত্রা করেন। তাঁহাদের আমগনের পূর্বে রামনারায়ণ নগর-রক্ষার জন্য যারপরনাই চেষ্টা করিয়াছিলেন। শাহজাদা বিশেষরূপে কৃতকার্য হইতে না পারিয়া পাটনা হইতে প্রস্থান করেন। পরে তিনি ক্লাইবকে কিছু অর্থের জন্য লিখিয়া পাঠাইলেন। ক্লাইব রামনারায়ণের সহিত পরামর্শ করিয়া, তাঁহাকে দশসহস্র মুদ্রা পাঠাইয়া দেন। ইহার পর তাঁহারা আবার বাঙ্গালাভিমুখে প্রতিনিবৃত্ত হন। নবাব মীরজাফর এই সময়ে ক্লাইবকে কোম্পানীর কলিকাতা জমীদারী জায়গীরস্বরূপ প্রদান করেন। তাহাতে তিন লক্ষ টাকা ক্লাইবের স্থায়ী আয় হয়। কিন্তু এই জায়গীর লইয়া উত্তরকালে নানাপ্রকার গোলযোগ ঘটিয়াছিল।

এই সময়ে শেঠগণও এক বিপদে নিপতিত হন। কিন্তু তাঁহারা সাহস অবলম্বন করায়, অনতিবিলম্বে সে বিপদ হইতে নিষ্কৃতি লাভে সমর্থ হইয়াছিলেন। নবাব মীরজাফরের সিংহাসনপ্রাপ্তির পক্ষে শেঠগণ যে সাহায্য করিয়াছিলেন, সে কথার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন; এবং তাঁহারা সময়ে সময়ে যে নবাবের অর্থাভাবের পূরণ করিয়াছিলেন, তাহাও আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। এরূপ বাধ্যবাধকতাসত্ত্বেও নবাব মীরজাফর শেঠদিগের প্রতি বিশেষরূপ সন্তুষ্ট থাকিতে পারেন নাই। তাহার প্রধান কারণ, তাঁহার প্রতি-নিয়ত অর্থাভাব শেঠগণ সম্পূর্ণরূপে পূরণ করিয়া উঠিতে পারিতেন না। নবাব তাহাতেই শেঠদিগকে একটু সন্দেহের চক্ষে দেখিতে আরম্ভ করেন। একটি ঘটনায় তাঁহার সন্দেহ আরও ঘনীভূত হইয়া উঠে। যে সময়ে শাহজাদা আলি গহর বিহার আক্রমণে অগ্রসর হন, সেই সময়ে জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ আপনাদের প্রসিদ্ধ তীর্থ পরেশনাথদর্শনে যাত্রা করিয়াছিলেন। নবাব প্রথমে তাঁহাদিগকে তীর্থদর্শনের অনুমতি প্রদান করেন। কিন্তু তাঁহারা কিছু দূর অগ্রসর হইতে না হইতে, তাঁহাদিগকে প্রতিনিবৃত্ত করিবার জন্য আদেশ দেন। এই সময়ে এক প্রবাদ প্রচারিত হয় যে, শেঠদিগের সহিত শাহজাদার পরামর্শ চলিতেছে এবং তাঁহারা তাঁহাকে সৈন্য সংগ্রহের জন্য অর্থসাহায্যও করিতেছেন। নবাব এই জনরবে বিশ্বাস করিয়া তাঁহাদের গমনে বাধা প্রদান করেন। বলা বাহুল্য, নবাবের মনে শেঠদিগের প্রতি অসন্তোষের ভাব জাগরূক না থাকিলে, তিনি কদাচ এইরূপ প্রবাদে বিশ্বাস স্থাপন করিতেন না। সে যাহা হউক, নবাব তাঁহাদিগকে প্রতিনিবৃত্ত করার চেষ্টা করিলেও শেঠগণ নবাবের আদেশে কর্ণপাত করেন নাই। শেঠদিগের সহিত তাঁহাদের বৃত্তিভোগী যে দুই সহস্র সৈন্য ছিল, শেঠগণ তাহা-

দিগকে যথেষ্ট অর্থপ্রদানে বশীভূত করিয়া তীর্থাভিমুখে অগ্রসর হন। নবাব আপনার ভবিষ্যৎ অমঙ্গল চিন্তা করিয়া, শেঠদিগকে প্রতিনিবৃত্ত করিতে, অথবা তাঁহাদের গদী লুণ্ঠন করিতে সাহসী হন নাই।* ইহার পর নবাব মীরজাফরকে বাধ্য হইয়া আবার শেঠদিগের সহিত সৌহার্দ স্থাপন করিতে হইয়াছিল।

মীরজাফরের রাজত্বে ইংরেজদিগের প্রাদুর্ভাব যে উত্তরোত্তর বর্ধিত হইতেছিল, তাহা বোধ হয় নূতন করিয়া বলিবার প্রয়োজন নাই। এই সময়ে ইংরেজেরা সর্বপ্রকারেই আপনাদের সুবিধা করিয়া লইতেছিলেন। বাণিজ্য-বিষয়ে তাঁহারা বঙ্গদেশে একরূপ সর্বেসর্বা হইয়া উঠেন। ইতিপূর্বে ফরাসীগণ বঙ্গদেশ হইতে একরূপ বিতাড়িত হইয়াছিলেন। একমাত্র ওলন্দাজগণ আপনাদের বাণিজ্যকার্য কোন প্রকারে পরিচালনা করিতেছিলেন। অন্যান্য ইউরোপীয় ও দেশীয় বণিকাদগেব বাণিজ্য কার্যেরও তাদৃশ প্রসার ছিল না। এতদ্ভিন্ন রাজ্য-শাসন-বিষয়েও ইংরেজেরা নবাবের প্রতি ক্রমে ক্রমে প্রভুত্ব বিস্তার করিতে আরম্ভ করিয়াছিলেন। মীরজাফর বিশেষতঃ মীরণ

* "Juggat Set and his brother had obtained leave to proceed on a pilgrimage to Parasnath, and had commenced their journey, when information was received that they, were in correspondence with the Sahzada (who was at that time threatening to invade Behar) and had actually furnished him with the means of paying his new levies. The Nawab, giving credit to this report, sent to stop them ; but they refused compliance with his order, and proceeded under the guard of 2000 men, who had been furnished for their escort. These troops, on receiving a promise of the liquidation of their arrears readily transferred their allegiance from the prince to the bankers. The Nawab even if he had the disposition, would probably have found himself without the means of coercing these wealthy subjects into submission. The principal bankers of India command, through the influence of their extensive credit, the respect of sovereigns, and the support of their principal ministers and generals. Their property though often immense is seldom in a tangible form. Their great profits enable them to bear moderate exactions and the prince who has recourse to violence towards one of this class is not only likely to fail in his immediate object of plunder, but is certain to destroy his future resources, and to excite our impression of his character that must greatly facilitate those attempts against his lite and power to which it is lot of despots to be continually exposed." (Mahlaolm's *Life of Lord Clive*).

ইহাতে মনে মনে অত্যন্ত অসন্তুষ্ট হন, এবং মীরণ ক্রমে ক্রমে ইংরেজদিগের হস্ত হইতে মুক্ত হইয়া স্বাধীন হওয়ারও চেষ্টায় প্রবৃত্ত হইয়াছিলেন। কিন্তু তাঁহার আশা শেষ পর্যন্ত ফলবতী হয় নাই। আমরা পরে তাহার উল্লেখ করিব। মীরজাফর ও মীরণের অসন্তোষভাব ইংরেজ পক্ষও অবগত হইয়াছিলেন। যখন পরস্পরের মনে পরস্পরের প্রতি অসন্তোষের ভাব সঞ্চারিত হইতে আরম্ভ হয়, সেই সময়ে কয়েকখানি ওলন্দাজ রণতরী বঙ্গদেশে উপস্থিত হয়। ইংরেজেরা সন্দেহ করিয়াছিলেন যে, তাঁহাদের সহিত প্রতিস্বন্দ্বিতা করার জন্য মীরজাফরের ইঙ্গিতে ওলন্দাজ রণতরী আগমন করিয়াছে। ইংরেজেরা নবাবের প্রতি সন্দেহ করিলেও, তাঁহারা জানিতেন যে, নবাব তখনও পর্যন্ত তাঁহাদের করায়ত্ত। কাজেই তাঁহারা নবাবের দ্বারা এইরূপ আদেশ প্রচার করাইলেন যে, উক্ত জাহাজগুলি অচিরে প্রস্থান করে। ওলন্দাজগণ অবশ্য সে আদেশ প্রতিপালন করিয়াছিলেন। এই সময়ে ক্লাইব স্বদেশে যাইবার ইচ্ছা প্রকাশ করেন। নবাব মীরজাফর তাঁহাকে আপ্যায়িত করার জন্য কলিকাতায় উপস্থিত হন, তাঁহার সহিত জগৎশেঠও আগমন করিয়াছিলেন। তাঁহাদের বাসস্থানাদি সুসজ্জিত করা, উপহার প্রদান ও সঙ্গী লোকজনাদিকে পারিতোষিকাদি দানে কোম্পানীর অনেক টাকা ব্যয় হইয়াছিল। নবাবের অভ্যর্থনায় তাঁহাদের প্রায় ৮০ হাজার টাকা ব্যয় হয়, এবং জগৎশেঠের অভ্যর্থনার জন্য তাঁহারা ১৭৩৭৪ আর্কট মুদ্রা ব্যয় করিয়াছিলেন।* ইহা হইতে বুঝা

* Jugget Set's entertainment
( Proceedings, November )

| | | | |
|---|---|---|---|
| The Honorable Company .. .. | | | Dr. |
| September—For four days expenses for Jugget Sett as under mentioned | | | |
| To House furnished viz— 30 pieces of cossas at Rs. 5-8 Per piece Arcot Rs. | 155 | 0 | 0 |
| 45 Do. cuttnec .. „ | 157 | 8 | 0 |
| Red Bunting silk, Tape and Thread for Purdah Arcot Rs. | 96 | 12 | 0 |
| Gunneys for the Bed .. .. | 16 | 10 | 0 |
| 20 Pairs of Mats .. .. | 37 | 0 | 0 |
| Taylors work on Sundries .. .. | 66 | 6 | 6 |
| | 529 | 4 | 6 |
| To his diet for 4 days at Rs. 400 per day .. | 1660 | 0 | 0 |
| To presents given, &c.— | | | |
| 6 pieces of flowered velvet at Rs 261-9-6 Per piece .. .. 1570 8 0 | | | |

যায় যে, কোম্পানী জগৎশেঠকে কিরূপ সমাদর করিতেন। ওলন্দাজেরা নবাবের আদেশে রণতরীগুলি স্থানান্তরে পাঠাইলেও, অল্পদিন পরে আবার তাঁহাদের কতকগুলি জাহাজ আসিয়া উপস্থিত হয়। ইংরেজদিগের অনুরোধে নবাব মুর্শিদাবাদে যাত্রাকালে ওলন্দাজদিগকে আবার সেগুলি স্থানান্তরে লইয়া যাইবার জন্য আদেশ দেন। ওলন্দাজেরা নবাবের আদেশ মান্য করিতে স্বীকৃত হইলেও, আপনাদের বাণিজ্যরক্ষার জন্য কিছুকাল জাহাজগুলি

| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1 Offer box set with diamonds sicca Rs. 3000 .. | | | | 3222 | 3 | 6 | | | |
| 1 Piece ot china Brocade | 215 | 0 | 0 | | | | | | |
| 2 Do. Do. Brought by Captain Brother | 552 | 0 | 0 | | | | | | |
| | | | | 767 | 0 | 0 | | | |
| 4 Pieces of Broad cloth at Rs 70 Per picce .. | | | | 280 | 0 | 0 | | | |
| 4 Pairs of side Lanthorus at Rs. 120 Per pair — | | | | 480 | 0 | 0 | | | |
| 8 Twizer cases at Rs. 55 each — | | | | 440 | 0 | 0 | | | |
| | | | | 6759 | 5 | 6 | | | |
| | | | | | | | 8359 | 5 | 6 |
| To money given to his servants, viz :— Jemadars, chokdars, Peons, attending servants, Dammar boys and bearers &c. . | | | | | | | 500 | O | 0 |
| To Dolchand's Expence— | | | | | | | | | |
| To his diet .. | 150 | 0 | 0 | 150 | 0 | | | | |
| To Presents given | | | | | | | | | |
| 2 pieces of flowered velvet | 457 | 3 | 0 | | | | | | |
| 1 Do. of china Brocade | 215 | 0 | 0 | | | | | | |
| 2 Do. Broad cloth .. | 100 | 0 | 0 | | | | | | |
| | | | | 772 | 3 | 0 | 922 | 3 | 0 |
| To Ratoonchund, his diet | | | | 150 | 0 | 0 | | | |
| To Presents— | | | | | | | | | |
| 2 Pieces of flowered velvet | 532 | 7 | 0 | | | | | | |

রাখিতে ইচ্ছা করেন। ইংরেজেরা তাহাতে অত্যন্ত অসন্তুষ্ট হইয়া উঠেন। ক্রমে উভয় পক্ষের মধ্যে যুদ্ধ সংঘটিত হয়। কর্ণেল ফোর্ডের চেষ্টায় ওলন্দাজেরা পরাভূত হইয়া যুদ্ধের ব্যয়স্বরূপ দশলক্ষ টাকা প্রদান করিয়া কোনরূপে নিষ্কৃতি লাভ করেন। ইহার অব্যবহিত পরেই ক্লাইব ইংলণ্ডে যাত্রা করেন। মেজর কেল্‌ড তাঁহার স্থলে ব্রিটিশ সৈন্য পরিচালনের ভার গ্রহণ করেন। এই সময়ে আবার শাহজাদা বিহার আক্রমণে অভিলাষী হইলে. কেল্‌ড মীরণের সমভিব্যাহারে বিহারাভিমুখে যাত্রা করিতে বাধ্য হন।

আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, এই সময়ে বাদশাহ দ্বিতীয় আলমগীর

| | | | |
|---|---|---|---|
| 1 Do. of Broad cloth .. | 50 0 0 | | |
| Buxis to the servants | 50 0 0 | | |
| | | 782 7 0 | 932 7 0 |
| To Birjo mohan shaw, his diet . | | 100 0 0 | |
| To Present a piece of flowered velvet | | 284 14 0 | |
| | | | 384 14 0 |
| To Moonsubdar his diet .. | | 100 0 0 | |
| To Presents | | | |
| 2 Pieces of Broad cloth | 140 0 0 | | |
| Ready money given . sent Rs. 3000 .. | 3597 3 6 | | |
| .. | | 3737 3 6 | 3837 3 6 |
| To Paid Mr. Hackett as per Bill Co's Rs. .. | | 2001 6 0 | |
| | | | 1853 2 0 |
| To Broad cloth half pieces for putting over the Elephant .. | | 35 0 0 | |
| To Boxis to the people that brought present of Fruits sweet Rs. 20 .. | | 20 10 0 | |
| | | | 55 0 0 |
| | | Arcot Rupees | 17374 1 6 |

Calcutta
6th October 1759

Arcot Rupees 17374 1 6
Errors Excepted
( Signed ) Robert Clive

উজীর গাজীউদ্দীনের হস্তে ক্রীড়া-পুত্তলস্বরূপে দিল্লীর সিংহাসনে উপবিষ্ট ছিলেন। গাজীউদ্দীন কিন্তু অধিকদিন আলমগীরকে সিংহাসনে উপবেশন করিতে দেন নাই। তিনি আলমগীরকে নিহত করিয়া তাঁহার এক পুত্রকে

Nabob's Entertainment

The Honorable Company .. .. .. Dr.

Expenses made for Nabob, his coming down to Calcutta and other extraordinary charges as under mentioned, viz :—

House Furnished—

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| To 10 Pieces of cuttnee Purdah for window at 45 Rs. Per corge .. Arcot Rs. | 157 | 8 | 0 | | | |
| 2 Pieces of Taffuty .. .. | 14 | 8 | 0 | | | |
| 46½ yards of velvet at 6-8 Per yard | 302 | 4 | 0 | | | |
| Gold thread sicca wt. 68-6-0 Per yard | 200 | 13 | 6 | | | |
| 12 seers of silk cotton for bed and Pillow .. .. | 1 | 12 | 0 | | | |
| 5 seers cotton .. .. | 2 | 8 | 0 | | | |
| Silk Thread and Tape &c. Lacenan's work .. .. | 66 | 8 | 0 | | | |
| Taylors work &c. .. .. | 68 | 0 | 0 | | | |
| | 810 | 7 | 6 | | | |
| Batta 8 Percent | 64 | 13 | 6 | | | |
| | | | | 875 | 5 | 0 |
| To 2 Pairs of Lusters Arcot Rs. | 2100 | 0 | 0 | 2268 | 0 | 0 |
| To 3 hanging Lustres as per Mr. Holwell's Bill No I sent | 3500 | 0 | 0 | 3835 | 0 | 0 |
| To Mr. Scrofton, as per Bill no 2 viz :— | | | | | | |
| 4 Pair jamerdos At Rs. 400 per pair | 1600 | 0 | 0 | | | |
| 3 Dozen Lamp Glasses, 3 Dozen saucers, 1 Dozen Mugs 1 Dozen Mug Saucers. 3 Dozen Mugs with Covers and Saucers | 168 | 0 | 0 | | | |
| Sent Rs. | 1678 | 0 | 0 | | | |
| Batta 11 Percent | 194 | 7 | 9 | | | |
| | | | | 1962 | 7 | 9 |

সিংহাসনে বসাইবার চেষ্টা করিতেছিলেন। শাহজাদা আলি গহর কিন্তু জ্যেষ্ঠত্বসূত্রে আপনাকেই বাদশাহ বলিয়া ঘোষণা করেন। তিনি শাহ আলম উপাধি ধারণ করিয়া অযোধ্যার নবাব সুজাউদ্দৌলাকে উজীরী প্রদান করিয়া দিল্লী সাম্রাজ্য করায়ত্ত করার চেষ্টায় প্রবৃত্ত হন। শাহ আলম প্রথমে বিহার ও বাঙ্গালা অধিকারের চেষ্টায় অগ্রসর হওয়ায়, রাজা রামনারায়ণ তাঁহাকে বাধা প্রদান করেন। নবীন বাদশাহের সহিত যুদ্ধে রামনারায়ণ আহত হইয়া পাটনা রক্ষার জন্য সচেষ্ট হইলে, মীরণ ও কেলডের সৈন্য আসিয়া উপস্থিত

| | | |
|---|---|---|
| To a pair of square Lanthorus Arcot Rs. | 200 0 0 | |
| To a " round " | 70 | |
| | 270 0 0 | 291 9 6 |
| To 9 Large Looking Glasses at 57-8 each | 517 8 0 | |
| 2 Middling Glasses at 37-8 each | 112 8 0 | |
| 10 Looking Glasses | 625 0 0 | |
| | 1255 0 0 | |
| Batta 8 Percent | 100 6 3 | |
| | 1355 6 3 | |
| To 4 Pairs of Brass Candlesticks | 5 11 0 | |
| To 3 Maunds of candles at 52-8 Per maund .. | 157 8 0 | |
| To Victuals to the Benians, Peons, Carpenters and Cooly | 35 0 0 | |
| | | 198 3 0 |
| To Nabob's diet | 657 6 0 | |
| To fruits of sorts &c | 96 5 0 | |
| | 753 11 0 | |
| Batta 8 Percent | 60 4 6 | |
| | | 813 15 6 |
| To 101 Gold Mohurs gave to Nabob at Rs. 15 each Arcot Rs. .. | 155 0 0 | |
| | | 1636 3 3 |

হয়। তাঁহাদের সহিত পাটনার সৈন্যদল যোগদান করিলে শাহ্ আলমের সহিত ঘোরতর যুদ্ধ হয়; এই যুদ্ধে প্রথমে নবাব সৈন্য পরাভূত হইয়াছিল। কিন্তু ইংরেজ সৈন্যের কৌশলে বাদশাহী সৈন্য বিক্ষিপ্ত হইয়া পড়িলে, নবাব

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| To Omed Roy's Diet | 300 | 0 | 0 | | | |
| Swawket Sing's | 300 | 0 | 0 | | | |
| Canny Ram's | 250 | 0 | 0 | | | |
| Monnea Ram's | 250 | 0 | 0 | | | |
| Golam Hossein's | 250 | 0 | 0 | | | |
| Hurcarra's | 100 | 0 | 0 | | | |
| | 1400 | 0 | 0 | | | |
| Batta 8 Percent | 112 | 0 | 0 | | | |
| | | | | 1512 | 0 | 0 |
| To Buxis to the following people Viz :- | | | | | | |
| Nabob' Servants Sunt Rs. | 2000 | 0 | 0 | | | |
| Omed Ray's Servants .. | 200 | 0 | 0 | | | |
| Canny Ram gave him .. | 5000 | 0 | 0 | | | |
| ,, ,, his servants .. | 50 | 0 | 0 | | | |
| Monnia Ram gave him .. | 5000 | 0 | 0 | | | |
| ,, ,, his servants .. | 50 | 0 | 0 | | | |
| Golam Hossen's servants .. | 100 | 0 | 0 | | | |
| Shawket Sings .. | 200 | 0 | 0 | | | |
| Hurrcarrah, gave him .. | 2000 | 0 | 0 | | | |
| ,, his servants .. | 300 | 0 | 0 | | | |
| | 14900 | 0 | 0 | | | |
| Batta 8 Percent | 1639 | 0 | 0 | | | |
| | | | | 16539 | 0 | 0 |
| To Paid Captain Forrester, as per Bill No 3. viz :- | | | | | | |
| To 3 waters, 1 Bettle Box and Rose water Bottle in silver ornamented with Lazuli .. | 2186 | 0 | 0 | | | |
| To 1 Do. Do. .. | 1404 | 0 | 0 | | | |
| To 1 Rose water bottle and stand | 164 | 0 | 0 | | | |
| To a Turkish Lady .. | 222 | 0 | 0 | | | |
| To a boy and Girl .. | 108 | 0 | 0 | | | |
| | 4144 | 0 | 0 | | | |

সৈন্য তাহাদিগকে আক্রমণ করিয়া বিতাড়িত করিয়া দেয়। এই যুদ্ধে মীরণ আহত হইয়াছিলেন। যুদ্ধান্তে বাদশাহ কৌশলপূর্বক বিহার পরিত্যাগ করিয়া বাঙ্গালাভিমুখে ধাবিত হন এবং মুর্শিদাবাদ আক্রমণ করিয়া মীরজাফরকে বন্দী করিবার চেষ্টা করেন। এই সময়ে মীরজাফরও মহারাষ্ট্রীয়দিগকে দমন করিবার জন্য বর্ধমান প্রদেশে উপস্থিত হইয়াছিলেন। বাদশাহ যুদ্ধার্থ তাঁহার সমীপবর্তী হইলেন; ইতিমধ্যে মীরণ ও ইংরেজ সৈন্য

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| To The Virgin Mary .. | 33 | 0 | 0 | | | |
| To 12 standing venusses to pull of behind .. | 840 | 0 | 0 | | | |
| To a Lying Do. | 84 | 0 | 0 | | | |
| To 6 Kissing figures .. | 72 | 0 | 0 | | | |
| To 8 Ladies under glasses .. | 160 | 0 | 0 | | | |
| To Joseph and Mary .. | 33 | 0 | 0 | | | |
| To a Roman charity .. | 56 | 0 | 0 | | | |
| To a curious cut Lustre Containing 32 snake arms and fans &c. .. | 4608 | 0 | 0 | | | |
| To 1 Do. Do. .. | 4608 | 0 | 0 | | | |
| To a pair of Plate glasses silver 55 inches by 33½ inches .. | 1479 | 0 | 0 | | | |
| To 1 Do. Do. 47½″ × 34½″ | 568 | 0 | 0 | | | |
| To 1 Do. Do. 45½″ × 34″ | 420 | 0 | 0 | | | |
| To a double barrel Gun .. | 180 | 0 | 0 | | | |
| To a silver mounted Gun with a gold lock-hole .. | 124 | 0 | 0 | | | |
| To a pair of double barrel Pistols .. | 210 | 0 | 0 | | | |
| To 2 Ladies richly drest in silver, Playing two tunes &c. | 2080 | 0 | 0 | | | |
| | | | | 19709 | 0 | 0 |
| To Paid George Wilson as per Bill No. 4. for 2 large yellow Lustress Arcot Rs. . | 6500 | 0 | 0 | 7020 | 0 | 0 |
| To Paid Mr. Culling Smith as per Bill No. 5. for a Mahogany case mounted with Silver . etc. .. .. . .. | | | | 800 | 0 | 0 |
| To a pair of stand round looking glass .. . | 300 | 0 | 0 | 324 | 0 | 0 |

আসিয়া উপস্থিত হওয়ায়, শাহ আলম পুনর্বার পাটনার দিকে অগ্রসর হন্‌। এই সময়ে একদল ইংরেজ সৈন্য কাপ্তেন নক্সের অধীনতায় পাটনায় উপস্থিত

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| To 18 pieces of flowered velvet 837 yards at 5-10 each .. | 4708 | 2 | 0 | | | |
| Batta 8 Per cent | 376 | 10 | 3 | | | |
| | | | | 5084 | 12 | 0 |
| To Present to Omed Roy, viz : | | | | | | |
| 1 Culgah .. .. | 1200 | 0 | 0 | | | |
| 1 Seerpage . | 2500 | 0 | 0 | | | |
| 1 Diamond ring . .. | 600 | 0 | 0 | | | |
| 1 Kelolt . . | 250 | 0 | 0 | | | |
| | 4550 | 0 | 0 | | | |
| Batta 8 Per cent | 364 | 0 | 0 | | | |
| | | | | 4914 | 0 | 0 |
| To Country canvas 200 pieces at 6 Rs. per piece . | 1200 | 0 | 0 | | | |
| Batta 8 Per cent | 96 | 0 | 0 | | | |
| | 1296 | 0 | 0 | | | |
| To 20 Europe cables, weight 175 Maunds 28 seers at 6 per Maund .. | 1054 | 3 | 3 | | | |
| To 30 Coils of coir, cable, weight 195 Maunds 25 seers at 8 Per Maund .. .. | 1543 | 0 | 0 | | | |
| To 50 Pair of Bulger hides at 13 Per pair .. .. | 702 | 0 | 0 | | | |
| | | | | 4595 | 3 | 3 |
| To spices &c :— | | | | | | |
| Cloves 20 seers at 16 per seer | 320 | 0 | 0 | | | |
| Mace 20 „ at 12 „ | 240 | 0 | 0 | | | |
| Nutmegs 20 „ at 6 „ | 120 | 0 | 0 | | | |
| Pepper 80 „ Per Maund | 50 | 0 | 0 | | | |
| Cinnamon 10 „ at 5 Per seer | 50 | 0 | 0 | | | |
| | 780 | 0 | 0 | | | |

হওয়ায়, নবীন বাদশাহ্ পাটনা অধিকারে কৃতকার্য হন নাই। অধিকন্তু তিনি পরাজিত হইয়া প্রস্থান করিতে বাধ্য হন। পূর্ণিয়ার শাসনকর্তা খাদেম

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| To 5 Maunds of Almonds at 25 per Maund .. | 125 | 0 | 0 | | | |
| To 2 ,, of Raisin at 60 .. | 120 | 0 | 0 | | | |
| To 5 seers of ,, at 50 per seer .. | 277 | 8 | 0 | | | |
| | | | | 1302 | 0 | 0 |
| To what gave to Golam Hossein viz -- 4 Pieces of Europe canvas at 35 per piece at Rs. 140 is .. | 151 | 3 | 3 | | | |
| 1 Bale of Cotton, 5 Maunds 36 seers at 17-4 Per Maund .. | 101 | 12 | 9 | | | |
| China ware, &c. at Rs. 14-6 is .. | 120 | 8 | 3 | | | |
| | | | | 376 | 8 | 0 |
| To Paid Mr. Mackett as per Bill for entertainment at the Theatre Arcot Rs. . | 376 | 6 | 0 | 406 | | |
| To Musicians for attending at Court House Ball as per Bill Arcot Rs. .. . | 50 | 0 | 0 | 54 | 0 | 0 |
| To Paid the Banians, Buller and Steward as per Account Partu at Court House amounting to current Rs. .. | | | | 1702 | 15 | 0 |
| To Boxes, Rope and Nails &c. and Packerman on Sundries . | 97 | 0 | 0 | | | |
| To Coolies for Sundries &c. . | 59 | 6 | 0 | | | |
| To Buxis to the people that brought Presents &c. . | 46 | 0 | 0 | | | |
| To 61 boat-hire for Nabob going up the river . | 1406 | 4 | 0 | | | |
| To Peons that attend on things . | 17 | 8 | 0 | | | |
| To Sircars, peons and Mosalchies their wages, &c. . | 97 | 0 | 0 | | | |
| | 1723 | 9 | 0 | | | |
| Batta at 8 Per cent | 138 | 2 | 0 | | | |
| | | | | 1861 | 11 | 0 |

হোসেন খাঁ বিদ্রোহী হইয়া বাদশাহের সহিত যোগদানের চেষ্টা করিয়াছিলেন, কিন্তু নক্স ও সেতাব রায়ের চেষ্টায় তিনিও পরাভূত হইয়া পলায়ন করিতে বাধ্য হন। কেল্‌ড ও মীরণ তাঁহার পশ্চাদ্ধাবনে প্রবৃত্ত হইলেন। কিন্তু পথিমধ্যে ভীষণ ঝড় বৃষ্টি উপস্থিত হওয়ায়, মীরণ মৃত্যুমুখে নিপতিত হন। অনেকেই সিদ্ধান্ত করেন যে, বজ্রাঘাতে মীরণের মৃত্যু হইয়াছিল এবং তাহার সহিত ঘেসেটি ও আমীনার অভিশাপও বিজড়িত করা হয়। কিন্তু মীরণের মৃত্যু যে রহস্যময়, তাহাতে সন্দেহ নাই। অন্ততঃ সেই সময়ে লোকে নানারূপ প্রবাদ প্রচার করিয়াছিল। মীরকাসিম আপনার উচ্চাশা পরিপূর্ণ করিবার জন্য ইংরেজপক্ষের কাহারও কাহারও সাহায্যে মীরণকে অন্য জগতে পঠাইয়াছিলেন বলিয়া তৎকালে কাহারও কাহারও অনুমান হইয়াছিল। মীরণ স্বাধীন হওয়ার ইচ্ছা প্রকাশ করায়, ইংরেজেরা তাঁহার প্রতি অসন্তুষ্ট হন, এবং মীরকাসিমও যে বঙ্গ-সিংহাসনের অভিলাষী ছিলেন, তাহাতেও বিন্দুমাত্র সন্দেহ নাই। এই সমস্ত কারণে মীরণের মৃত্যু সন্দেহজনক বলিয়া অনেকের ধারণা হইয়াছিল।* মীরণের মৃত্যুতে তাঁহার সৈন্যদল বিচলিত হইতে আরম্ভ করিলে, রাজা রাজবল্লভ তাহাদের নেতৃত্ব গ্রহণ করেন।

মীরণের মৃত্যুতে মীরজাফর অত্যন্ত কাতর হইয়া পড়েন। তিনি মীরণের প্রতি সমস্ত আশা ভরসা ন্যস্ত করিয়াছিলেন। এক্ষণে জামাতা মীরকাসিমের প্রতি তাঁহাকে সম্পূর্ণরূপে নির্ভর করিতে হয়। মীরকাসিম কিন্তু অনেকদিন হইতে মুর্শিদাবাদ মসনদের প্রতি লোলুপ দৃষ্টি করিতেছিলেন। মীরণের

To Paid Louis Vaneet's Bill for sounding the Trumpets, Horns and Kettledrums at the entertainments

Arcot Rs. 54 0 0

1915 11 0

Carrent Rupees 79542 4 6

Calcutta
30th October 1759

Errors Excepted
( Signed ) Robert Clive"
Long, pp. 189-94.

* এ সম্বন্ধে মুতাক্ষরীণের ইংরেজী অনুবাদক হাজী মস্তফা অনেক আলোচনা করিয়াছেন। যদিও তিনি মীরণের বজ্রাঘাতে মৃত্যুরই সিদ্ধান্তে উপনীত হইয়াছেন, তথাপি তৎকালে ইংরেজ সৈন্যাধ্যক্ষ ও মুর্শিদাবাদবাসিগণ যে মীরণের মৃত্যুতে সন্দেহ প্রকাশ করিয়াছিলেন তাহার উল্লেখ করিতে ক্ষান্ত হন নাই। মুতাক্ষরীণকার গোলাম হোসেন বজ্রাঘাতেই মীরণের মৃত্যুর বর্ণনা করিলেও তাঁহার বিবরণ হইতে নানা সন্দেহের উৎপত্তি হয়।

Mutaqherin Vol. II

মৃত্যুর পূর্ব্ব হইতেই ইংরেজদিগের সহিত তাঁহার গুপ্তমন্ত্রণা চলিতেছিল। ক্লাইবের ইংলণ্ড যাত্রার পর হলওয়েল সাহেব কিছুদিনের জন্য কলিকাতার অধ্যক্ষ নিযুক্ত হন। মীরকাসিম তাঁহারই সহিত পরামর্শে প্রবৃত্ত হইলে, হলওয়েল প্রথমে তাঁহাকে পাটনার নবাবী প্রদানে ইচ্ছুক হইয়া নবাব ও কাপ্তেন কেলডকে পত্র লেখেন। তাঁহারা তাহাতে সম্মত না হওয়ায়, হলওয়েল ক্রমে ক্রমে মীরজাফরের প্রতি অসন্তুষ্ট হইতে আরম্ভ করেন। এদিকে মীরজাফরও অর্থাভাবে দিন দিন বিপন্ন হইয়া পড়েন। তিনি ইংরেজ পক্ষের প্রাপ্য অর্থ পরিশোধ করিতে পারেন নাই। তাঁহার শাসনশৈথিল্যের জন্য জমীদারদিগের নিকট হইতে রীতিমত রাজস্ব আদায় হইতেছিল না। সেই সময়ে কোম্পানীর বাণিজ্যের জন্য অর্থেরও বিশেষ প্রয়োজন ছিল। নবাবের নিকট অর্থ না পাওয়ায়, তাঁহারা জগৎশেঠের নিকট হইতে প্রায় দশ পনর লক্ষ টাকা লওয়ার অভিপ্রায় প্রকাশ করেন। জগৎশেঠ তাঁহাদের অনুরোধ রক্ষায় সমর্থ না হওয়ায়, তাঁহারা জগৎশেঠের প্রতিও অসন্তুষ্ট হইয়াছিলেন। কিন্তু একেবারে তাঁহাদের সহিত সম্বন্ধ ছিন্ন করিতে পারেন নাই। ভবিষ্যতে তাঁহাদিগকে শেঠদিগের মুখাপেক্ষা করিতে হইয়াছিল। যাহা হউক মীরজাফরের নিকট হইতে প্রাপ্য অর্থ না পাওয়ায়, এইরূপ কথা রটিতে লাগিল যে, তিনি শাহজাদার সহিত গোপনে সন্ধি করিয়া তাঁহাকে ইংরেজদিগের বিপক্ষে চালিত করিবার চেষ্টা করিতেছেন। সিরাজউদ্দৌলার পরিবারবর্গের হত্যা ও দুর্দ্দশার প্রসঙ্গ উত্থাপন করিয়া মীরজাফরের প্রতি নানারূপ দোষারোপ হইতে লাগিল। এই সমস্ত দোষারোপের কিছু মূল থাকিলেও, উচ্চ মূল্যে মুর্শিদাবাদের মসনদ বিক্রয় করা যে ইংরেজপক্ষের প্রধান উদ্দেশ্য ছিল, সে বিষয়ে কিছুমাত্র সন্দেহ নাই, এবং উক্ত মসনদের ক্রেতৃস্বরূপে যে মীরকাসিম দণ্ডায়মান হইয়াছিলেন, সে কথা বোধ হয় নূতন করিয়া বলিতে হইবে না।

এই সময়ে নূতন গবর্ণর ভান্সিটার্ট সাহেব কলিকাতায় আসিয়া উপস্থিত হইলেন। হলওয়েল তাঁহাকে সমস্ত ব্যাপার বুঝাইয়া দিয়া মীরজাফরকে অপসৃত করিবার ব্যবস্থাই স্থির করিলেন। মীরকাসিমের সহিত গুপ্ত সন্ধি স্থাপিত হইল। আপাততঃ তিনি নায়েব নবাব হইলেন, এবং মীরজাফর খাঁর মৃত্যুর পর তিনি সিংহাসন পাইবেন, এইরূপ স্থির হইল। মীরকাসিমও কোম্পানীর যথাসাধ্য সাহায্য করিতে প্রতিশ্রুত হন। পূর্ব্ব প্রতিশ্রুত অর্থপ্রদানের স্বীকার ব্যতীত কোম্পানীর সৈন্যের ব্যয়ভার নির্ব্বাহের জন্য বর্দ্ধমান, মেদিনীপুর, চট্টগ্রাম প্রদেশ কোম্পানীর হস্তে প্রদান করিতে হয়। এতদ্ভিন্ন কোম্পানীর কর্ম্মচারিবর্গও যথেষ্ট অর্থলাভ করিলেন। মীরকাসিমের হস্তে রাজ্যভার অর্পণ করার কথা নবাবকে জানাইবার জন্য ভান্সিটার্ট ও কেলড মীরকাসিমের সহিত মুর্শিদাবাদে উপস্থিত হইলেন। নবাব প্রথমে তাঁহাদের উদ্দেশ্য বুঝিতে পারেন নাই। পরে তাঁহার রাজত্বের বিশৃঙ্খলা বুঝাইয়া

মীরকাসিমের হস্তে রাজ্যভার অর্পণের জন্য তাঁহাকে অনুরোধ করিলে, মীরজাফর প্রথমে সম্মতি দান করেন নাই। তাহার পরে তাঁহার প্রাসাদ বেষ্টন করিয়া তাঁহাকে বাধ্য করিবার চেষ্টা করা হইলে, মীরজাফর জামাতার হস্তে সাক্ষিগোপালস্বরূপে থাকিতে অসম্মত হইয়া কলিকাতাবাসের প্রস্তাব করেন। তাঁহার অনুরোধক্রমে তাঁহার কলিকাতাবাসেরই ব্যবস্থা করা হয়। মীরকাসিম এক্ষণে প্রকৃত প্রস্তাবে নবাব হইয়া রাজ্যশাসনে মনোনিবেশ করেন। তাঁহার হস্তে রাজ্যভার প্রদানের সময় গবর্ণর ভান্সিটার্ট জগৎশেঠকে উপস্থাপিত করিয়া তাঁহার সাহায্য ও পরামর্শানুসারে নূতন নবাবকে চালিত হওয়ার উপদেশ দেন। উভয়েই তাহাতে সম্মতি প্রদান করিয়াছিলেন, কিন্তু শেষ পর্যন্ত তাহা কার্যে পরিণত হয় নাই। আমরা পরে তাহা দেখাইবার চেষ্টা করিতেছি। এইরূপে মীরজাফর খাঁ তদানীন্তন কোম্পানীর কর্মচারিবর্গের দ্বারা প্রবঞ্চিত ও অপসৃত হইয়া আপনার অতীত কাহিনী স্মরণ করিয়া দিন যাপন করিতে লাগিলেন। সিরাজউদ্দৌলার প্রতি বিশ্বাসঘাতকতা করিয়া তিনি মুর্শিদাবাদের মসনদলাভে সমর্থ হইয়াছিলেন। এক্ষণে তাহা পরিত্যাগ করিতে বাধ্য হইয়া সে পাপের যে কিঞ্চিৎ প্রায়শ্চিত্ত বিধান করিয়াছিলেন, ইহা বোধ হয় অনায়াসে বলা যাইতে পারে।

### ত্র য়ো দ শ  অ ধ্যা য়

## মহাতপচাঁদ

মীরজাফরের পরিত্যক্ত সিংহাসনে উপবিস্ট হইয়া মীরকাসিম ইংরেজ কোম্পানীর মনস্তুষ্টির জন্য নানা প্রকার আয়োজনে প্রবৃত্ত হইলেন। তিনি প্রথমে মীরজাফরের প্রতিনিধিস্বরূপে কার্য করিবার জন্য নিযুক্ত হন। কিন্তু ভগবান্ তাঁহার শেষ আশা অচিরেই পূরণ করিয়া, তাঁহার মস্তকে বাঙ্গালা বিহার উড়িষ্যার রাজমুকুট অর্পণ করিয়াছিলেন। মুর্শিদাবাদের মসনদ লাভের জন্য মীরকাসিম যে মীরজাফরের বিশ্বাসঘাতকতার অনুসরণ করিয়াছিলেন, তাহা পূর্ব অধ্যায়ে আলোচিত হইয়াছে। সিরাজউদ্দৌলার রক্তপাতের পরিবর্তে মীরজাফরকে দূরে অপসারিত করিয়া, তাঁহার রাজ্যলাভের অভিনয় কিয়ৎ পরিমাণে শান্তভাবে অনুষ্ঠিত হইলেও উচ্চাশা ও বিশ্বাসঘাতকতা যে তাঁহাকেও পরিচালিত করিয়াছিল, ইহা অস্বীকার করিবার উপায় নাই। আবার সঙ্গে সঙ্গে তাঁহাকে ও যে, বিশ্বাসঘাতকতার ফলভোগ করিতে হইয়াছিল, ইহাও ইতিহাস পাঠে অবগত হওয়া যায়। যে ইংরেজ কোম্পানীর

মনস্তুষ্টির জন্য তিনি উচ্চ মূল্যে মুর্শিদাবাদের মসনদ ক্রয় করিয়া, শ্বশুর মীরজাফরকে নির্বাসিত করিয়াছিলেন, সেই ইংরেজ কোম্পানীর সহিত অবশেষে তাঁহার মনোমালিন্য ঘটায়, তাঁহাকে রাজ্যচ্যুত হইয়া দীনবেশে দেশে দেশে পরিভ্রমণ করিয়া অবশেষে অজ্ঞাতভাবে জীবন বিসর্জন দিতে হইয়াছিল। আমরা ক্রমে তাহার উল্লেখ করিতেছি। ইংরেজ কোম্পানীর সঙ্গে মীর-কাসিমের সংঘর্ষে যে দেশব্যাপী বিপ্লবানল প্রজ্বলিত হইয়া উঠে, তাহাতে বঙ্গরাজ্য ভস্মীভূত হইবার উপক্রম হয়। এই বিপ্লবানলে যে কত লোক বিদগ্ধ হইয়া যায়, তাহার ইয়ত্তা করা কঠিন। অধিকতর দুঃখের বিষয় এই যে, এই বিপ্লবানলে দগ্ধ হইয়া জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ আপনাদের জীবন বিসর্জন দিতে বাধ্য হইয়াছিলেন।

সিংহাসনে উপবিষ্ট হইয়া মীরকাসিমও মীরজাফরের ন্যায় অর্থাভাব অনুভব করেন। মীরজাফরের দেয় এবং তাঁহার স্বীকৃত অর্থের পরিশোধের জন্য তাঁহাকে অত্যন্ত বিপন্ন হইতে হইয়াছিল। তদ্ভিন্ন সেনাদিগের বাকী বেতনের জন্য তাহারাও পীড়াপীড়ি আরম্ভ করে। পাটনা ও অন্যান্য স্থানে রক্ষিত কোম্পানীর সৈন্যগণের ব্যয় নির্বাহ জন্য অর্থপ্রদান আবশ্যক। এই সমস্ত ব্যাপারের সত্বর ব্যবস্থা করিবার জন্য তাঁহাকে অশেষবিধ চেষ্টা করিতে হয়। তিনি রাজকোষে সামান্যমাত্র অর্থ পাইয়াছিলেন। স্বর্ণ রৌপ্য যাহা ছিল, তাহাও মুদ্রায় পরিণত করা হইল। সর্বাগ্রে ইংরেজ সৈন্যের ব্যয়ভার বহনের অর্থপ্রদান করিতে হয়: পাটনার ব্যয়ভারের জন্য ইংরেজ অধ্যক্ষের অনুরোধে জগৎশেঠ অর্থপ্রদান করিয়া, কলিকাতা হইতে শতকরা দুই টাকা সুদ সহ তাহা পুনঃ প্রাপ্ত হইবেন, স্থির হইল।*

সন্ধির সর্ত অনুসারে বর্ধমান, মেদিনীপুর ও চট্টগ্রাম প্রদেশ কোম্পানীর প্রাপ্য অর্থের জন্য প্রদান করিলেও, নূতন নবাবকে কোম্পানীর প্রকাশ্য প্রাপ্য অর্থ ও কাউন্সিলের সদস্যগণের গোপনীয় অর্থের জন্য যারপরনাই ব্যাকুল হইতে হইয়াছিল। কাজেই তিনি রাজকীয় প্রত্যেক বিভাগের ব্যয় সংক্ষেপ করিতে আরম্ভ করেন। জায়গীর ও অন্যান্য বিভাগের কর্মচারিবর্গের, নাগরিকগণের, এমন কি দাসদাসীগণেরও নিকট হইতে অর্থদোহনের ব্যবস্থা হইল। জমীদারগণও নজরানা দিতে বাধ্য হইলেন। ইহাতে সকলে বিচলিত হইয়া রাজ্য মধ্যে মহা গোলযোগের সূচনা করিয়া তুলিল। কি কারণে মীরকাসিম এইরূপ ভাবে অর্থসংগ্রহে প্রবৃত্ত হইয়াছিলেন, তাহা বোধ হয়,

* This done, all the future demands of the army must be supplied by the Company. We have engaged Juggut Seet, to take all opportunities that may offer of advancing money at Patna to receive it again at Calcutta, for a Premium of two per cent. Vansittat's *Narrative*, Vol. I, p. 141.

নূতন করিয়া বলিতে হইবে না। কোম্পানীর প্রাপ্য অর্থ পরিশোধের এবং কোম্পানীর সৈন্যের ব্যয়ভারবহনের জন্য তাঁহাকে এই কঠোর উপায় অবলম্বন করিতে হইয়াছিল। কিন্তু দুঃখের বিষয় এই যে, এইরূপ ভাবে কোম্পানীর কর্মচারিগণের মনস্তুষ্টি সাধনের চেষ্টা করিয়াও মীরকাসিম শেষ পর্যন্ত তাঁহাদিগকে সন্তুষ্ট রাখিতে পারেন নাই। যাহা হউক, মীরকাসিম উদ্যম-সহকারে অর্থসংগ্রহ করিয়া মুর্শিদাবাদস্থ সৈন্যগণের বেতন পরিশোধ করিয়া দেন। তদ্ভিন্ন কোম্পানীর পাটনাস্থ সৈন্যগণের ব্যয়নির্বাহার্থ তিন লক্ষ টাকা প্রেরণ করেন; এবং কোম্পানীর প্রাপ্য অর্থের প্রায় ছয় সাত লক্ষ টাকা পরিশোধ করিয়া ফেলেন। মীরকাসিমের অর্থসংগ্রহের ব্যবস্থায় দেশের অনেকেই অসন্তুষ্ট হইয়াছিলেন। শেঠগণ তাঁহার এই প্রথার অনুমোদন করেন নাই, তজ্জন্য তাঁহারা তাহাকে কোনরূপ সাহায্য করিতে স্বীকৃত হন নাই। তাঁহার এইরূপ অর্থ শোষণে জমীদারবর্গও অত্যন্ত অসন্তোষ প্রকাশ করেন। তাঁহাদের মধ্যে বর্ধমান ও বীরভূমের জমীদার মীরকাসিমের বিরুদ্ধাচরণেও প্রবৃত্ত হন। সেই সময়ে মহারাষ্ট্রীয় সেনাপতি শ্রীভট্ট মেদিনীপুর প্রভৃতির চৌথের দাবী করিয়া বঙ্গ আক্রমণের ভয় দেখাইতেছিলেন, এবং নবীন বাদশাহ শাহ আলমও সদলবলে বিহার প্রদেশে উপনীত হন। মীরকাসিম বর্ধমান ও বীরভূমের জমীদারকে তাঁহাদের সহিত যোগদানের সন্দেহ করিয়াছিলেন এবং সে কথা ইংরেজ পক্ষকেও অবগত করান। তদ্ভিন্ন নন্দকুমার প্রভৃতিকেও তিনি সন্দেহ করিয়াছিলেন। মেদিনীপুর অঞ্চলেও গোলযোগ উপস্থিত হয়। ইংরেজ সেনানী কাপ্তেন হোয়াইট এই সমস্ত গোলযোগ নিবৃত্তির জন্য প্রেরিত হন। তিনি মেদিনীপুর প্রদেশে শান্তিস্থাপন করিয়া বর্ধমানের নিকট উপস্থিত হইলে, বর্ধমানরাজের একদল সৈন্য হোয়াইটকে বাধা প্রদানে ত্রুটি করে নাই। কিন্তু হোয়াইটের সৈন্যগণ তাহাদিগকে অনায়াসেই পরাভূত করে, এবং বর্ধমান প্রদেশস্থ প্রজাগণের প্রতি যথেষ্ট উপদ্রব করিয়া বীরভূমের দিকে অগ্রসর হয়।

বীরভূমের জমীদার আসদ জমান খাঁ নূতন নবাব মীরকাসিমকে রাজস্বের অতিরিক্ত অর্থ প্রদানে অসম্মত হওয়ায়, নবাব তাঁহাকে দমন করিবার ইচ্ছা প্রকাশ করেন। আসদ জমানও নূতন নবাবকে উপেক্ষা করিতে ত্রুটি করেন নাই। নবাব ইংরেজ পক্ষের সাহায্যে বীরভূমের দিকে অগ্রসর হইলেন। তিনি স্বীয় গোলন্দাজ সেনাপতি গর্গিন খাঁ ও ইংরেজ সৈন্যাধ্যক্ষ মেজর ইয়র্কের সহিত যাত্রা করিয়া বীরভূমের নিকট বুধগ্রামে উপস্থিত হন। বর্ধমানের দিক্ হইতে মেজর হোয়াইটও অগ্রসর হইলেন। জমীদারের সৈন্যগণ উভয় দিক্ হইতে আক্রান্ত হইয়া পরাভূত হয় এবং ইতস্ততঃ পলায়ন করিতে আরম্ভ করে। বাঙ্গালার ন্যায় বিহারের কোন কোন জমীদারও বিদ্রোহাচরণের ভাব প্রকাশ করিয়াছিলেন। ইংরেজ সৈন্যাধ্যক্ষগণের চেষ্টায় সেই সমস্ত বিদ্রোহ নিবৃত্ত হইলে, জমীদারগণ শান্তভাব অবলম্বন করিতে বাধ্য হন।

জমীদারগণ কিয়ৎপরিমাণে শান্তভাব অবলম্বন করিলেও, রাজ্য মধ্যে কিন্তু বিপ্লবের অবসান হয় নাই। নবীন বাদশাহ শাহ আলম মীরজাফরের রাজ্য-চ্যুতির পর আবার নবীন উৎসাহে বিহার প্রদেশে উপস্থিত হইলেন। বিহার প্রদেশের জমীদার কামগার খাঁ প্রভৃতি তাঁহার সহিত যোগদান করিলেন। কর্ণেল কেল্ডের পর মেজর কার্ণাক ইংরেজ সৈন্যের অধিপতিত্ব গ্রহণ করিয়া বিহার প্রদেশে অবস্থিতি করিতেছিলেন। তিনি সত্বরই নবীন বাদশাহের নবীন উদ্যম ব্যর্থ করিবার জন্য যত্নবান্ হন। এই সময়ে নবাবী সৈন্য রাজা রাজ-বল্লভ ও রামনারায়ণের নেতৃত্বে পরিচালিত হইতেছিল। নবাবী সৈন্যের সকল প্রাপ্য পরিশোধ না হওয়ায়, তাহারা অগ্রসর হইতে ইতস্ততঃ করিতেছিল এবং রাজা রাজবল্লভ ও রামনারায়ণের মধ্যেও মতদ্বৈধ থাকায় নবাবসৈন্য ঔদাস্য প্রকাশেরও সুযোগ পাইয়াছিল। সে যাহা হউক, মেজর কার্ণাক যখন পাটনা হইতে অগ্রসর হইলেন, তখন নবাবসৈন্যকে অগত্যা তাঁহার সহিত যোগদান করিতে হইল। বাদশাহ শাহ আলম সসৈন্যে বিহার নগরের নিকট অপেক্ষা করিতেছিলেন। তাঁহার সহিত মুর্শিদাবাদ হইতে বিতাড়িত ফরাসী সেনানী মুসোঁ লা ও কামগার খাঁ প্রভৃতি যোগদান করিয়াছিলেন। সোয়ান নামক স্থানে উভয় পক্ষে যুদ্ধ আরম্ভ হইলে, বিপক্ষের গোলাঘাতে বাদশাহের হস্তিপক নিহত হয় এবং হস্তীও শিবিরাভিমুখে পলায়ন করে। নেতার অবর্তমানে সৈন্যগণও ছত্রভঙ্গ হইয়া পড়ে। মুসোঁ লা কিয়ৎক্ষণ যুদ্ধ করিয়া বন্দী হন। বাদশাহ এক্ষণে পাটনার দিকে অগ্রসর হইলেন। ইংরেজ সৈন্য তাঁহার পক্ষাবলম্বন করিলে, তিনি দক্ষিণাঞ্চলে গমন করিতে বাধ্য হন। মেজর কার্ণাক বাদশাহের সহিত সন্ধির উদ্দেশ্যে সেতাব রায়কে তাঁহার নিকট প্রেরণ করিয়াছিলেন। কিন্তু কামগার খাঁর পরামর্শানুসারে বাদশাহ সন্ধির প্রস্তাবে কর্ণপাত করেন নাই। সেতাব রায় তাঁহাকে জ্ঞাপন করিয়া আসেন যে, অবিলম্বে আপনাকে স্বয়ংই সন্ধির প্রস্তাব করিয়া পাঠাইতে হইবে। বলা বাহুল্য, সেতাব রায়ের উক্তি অচিরেই ফলবতী হইয়াছিল। বাদশাহ শাহ আলম অবশেষে নিজেই সন্ধির জন্য ব্যাকুল হইয়া পড়েন।

ইংরেজ সৈন্যগণ নবীন বাদশাহের অনুসরণে প্রবৃত্ত হওয়ায়, তিনি দিন দিন অর্থাভাব অনুভব করিতে লাগিলেন। তাঁহার সহচরগণ ক্রমে তাঁহাকে পরিত্যাগ করিতে আরম্ভ করিল। এইরূপে অত্যন্ত বিপন্ন হইয়া শাহ আলম স্বয়ং সন্ধির প্রস্তাব করিয়া ফয়জুল্লা খাঁ নামক একজন সেনানীকে ইংরেজ-শিবিরে প্রেরণ করিলেন। সেনাপতি কার্ণাক ফয়জুল্লা খাঁর প্রস্তাবে উত্তর দিলেন, যদি বাদশাহ কামগার খাঁকে বিতাড়িত করিয়া সসৈন্যে শোণ নদীর পর পারে গমন করেন, তাহা হইলে তিনি কলিকাতা কাউন্সিলে সন্ধির প্রস্তাব করিয়া পাঠাইতে পারেন। ইতিমধ্যে রাজা রামনারায়ণ বাদশাহের ব্যয়নির্বাহের ব্যবস্থা করিয়াছিলেন। সন্ধির প্রস্তাব হইলেও, ইংরেজ সৈন্য বাদশাহকে অনুসরণ করিতে ক্ষান্ত হয় নাই। ক্রমে উভয় পক্ষ নিকটবর্তী হইলে বাদশাহ

ইংরেজ ও নবাব-সৈন্যকে ক্ষান্ত হইতে অনুরোধ করিলেও, তাহারা তাঁহার সৈন্যদিগকে আক্রমণে অগ্রসর হইল। বাদশাহের অবশিষ্ট সৈন্যগণ প্রাণভয়ে পলায়নপর হয়। অগত্যা বাদশাহ কামগার খাঁকে অপসারিত করিয়া স্বয়ংই ইংরেজশিবিরে আসিতে সম্মত হইলেন। গয়ার নিকটে তিনি মেজর কার্ণাকের সহিত সাক্ষাৎ করিয়া তাঁহার শিবিরে উপস্থিত হন। কার্ণাক তাঁহাকে যথারীতি অভ্যর্থনা করিয়া তাঁহার ব্যয়নির্বাহের জন্য রাজা রামনারায়ণ দৈনিক সহস্র মুদ্রা প্রদান করিবেন বলিয়া আশ্বাস প্রদান করেন ও সত্বরই কলিকাতা কাউন্সিলের অভিমত আনয়নের জন্য সচেষ্ট হন। তাহার পর বাদশাহকে লইয়া পাটনায় উপস্থিত হওয়া স্থির হয়। কাপ্তেন চাম্পিয়ন ও রাজা রাজবল্লভকে গয়ার নিকট সৈন্যপরিচালনার জন্য রাখিয়া কার্ণাক বাদশাহকে লইয়া পাটনায় উপস্থিত হইলেন। বাদশাহকে দুর্গমধ্যে অবস্থিতি করার জন্য অনুরোধ করা হইল। সেই সময়ে পাণিপথের যুদ্ধে আবদালীর রণোন্মত্ত সৈন্যগণের নিকট মহারাষ্ট্রীয়গণ পরাজিত হইলে, শাহ আলমের পক্ষে দিল্লীর সিংহাসন নিষ্কণ্টক হইয়া উঠে। তিনি এক্ষণে উক্ত সিংহাসন অধিকার করার জন্য ইংরেজপক্ষকে সাহায্য করিতে অনুরোধ করেন, এবং তাঁহার নামে মুদ্রা প্রচার করিতেও আদেশ দেন। নানা কারণে ইংরেজ পক্ষ তাঁহার সহিত দিল্লী পর্যন্ত ধাবিত হইতে ইচ্ছা প্রকাশ করিলেন না।

নবাব মীরকাসিম বাঙ্গালার জমীদারগিকে দমন করিয়া এক্ষণে বিহারাভিমুখে অগ্রসর হইলেন। ইংরেজ-সৈন্যাধ্যক্ষ মেজর ইয়র্কও তাঁহার সহিত যাত্রা করিলেন। নবাব সদলবলে পাটনার নিকট উপস্থিত হইলে, রাজা রাজবল্লভ ও রামনারায়ণ তাঁহার সহিত সাক্ষাৎ করিলেন। রাজবল্লভ তৎপূর্বে নবাবের আদেশে পাটনায় আগমন করিয়াছিলেন। নবাব ইংরেজ সেনাপতি কার্ণাকের সহিত পরামর্শ না করিয়াই রাজবল্লভকে পাটনায় উপস্থিত হইতে আদেশ দেওয়ায়, কার্ণাক অত্যন্ত অসন্তুষ্ট হইয়াছিলেন এবং তিনিও সৈন্যাধ্যক্ষ চাম্পিয়নকে সসৈন্যে উপস্থিত হইতে আদেশ দেন। কার্ণাকও মীরকাসিমের সহিত সাক্ষাৎ করেন। এই বিষয় লইয়া উভয় পক্ষের মধ্যে একটু তর্ক বিতর্ক ঘটায়, চাম্পিয়ন পুনর্বার গয়া প্রদেশে গমন করেন। কামগার খাঁ বিহার প্রদেশের দক্ষিণ ভাগ লুণ্ঠন করিতে আরম্ভ করিলে, চাম্পিয়ন তাঁহাকে পার্বত্য প্রদেশে বিতাড়িত করিয়া দেন। কার্ণাকের সহিত গবর্ণর ভান্সিটার্টের তাদৃশ ঘনিষ্ঠতা ছিল না বলিয়া, নবাব মীরকাসিমের সহিত তিনি সকল বিষয়ে একমত হইতে পারিতেন না। কার্ণাকের প্রস্তাবানুসারে মীরকাসিম পাটনা দুর্গে বাদশাহ, শাহ আলমের সহিত সাক্ষাৎ করিতে ইচ্ছা প্রকাশ করিলেন না। অবশেষে পাটনার ইংরেজ কুঠীতে উভয়ের সাক্ষাতের স্থান নির্ণয় হয়। কুঠীর একটি প্রকোষ্ঠে দরবারের অধিবেশন হয়। নবাব মীরকাসিম বাদশাহ শাহ আলমকে এক হাজার এক স্বর্ণমুদ্রা নজর ও উপঢৌকন প্রদান করিলে, বাদশাহ তাঁহাকে বার্ষিক ২৪ লক্ষ টাকা রাজকর স্বীকারে

বাঙ্গালা, বিহার, উড়িষ্যার সুবেদারী প্রদান করেন। সঙ্গে সঙ্গে নবীন নবাব আলিজা উপাধি, খেলাত ও অন্যান্য উপহারাদিও প্রাপ্ত হন। উভয়ের সাক্ষাতে পরস্পরের মধ্যে মৌখিক সদ্ভাব স্থাপিত হইলেও, মনে মনে পরস্পরের প্রতি পরস্পরের ঘোরতর সন্দেহ থাকিয়া যায়। ইংরেজ ও নবাব বাদশাহের সিংহাসনপ্রাপ্তির বিশেষ কোনরূপ সাহায্য করিতে সম্মত নহেন জানিয়া, বাদশাহ অযোধ্যার দিকে অগ্রসর হওয়ার অভিলাষ প্রকাশ করেন। মেজর কার্ণাক তাঁহাকে কর্মনাশার তীর পর্যন্ত পঁহুছিয়া দিয়া প্রত্যাবৃত্ত হন।

পূর্বে উল্লিখিত হইয়াছে যে, ইংরেজ সেনাপতি কার্ণাকের সহিত নবাব মীরকাসিমের মনোমালিন্য ঘটার উপক্রম হইয়াছিল। ইংরেজ কাউন্সিল তাহা বুঝিতে পারিয়া কর্ণেল কূটকে পাটনায় প্রেরণ করেন। কূট বিহারে উপস্থিত হইয়া কার্ণাকেরই সহিত যোগদান করিলেন। নবাবের সহিত তাঁহাদের অসদ্ভাব দিন দিন বৃদ্ধি পাইতে লাগিল। এই সময়ে রামনারায়ণের হিসাব নিকাশ লইয়া উভয় পক্ষের মধ্যে মনোমালিন্যের মাত্রা দ্বিগুণ পরিমাণে বর্ধিত হইয়া উঠে। মীরকাসিম রামনারায়ণের হিসাব নিকাশ লইবার জন্য মহা পীড়াপীড়ি আরম্ভ করিলেন। ইংরেজ সেনাপতি, নবাব তাঁহার প্রতি অত্যাচার করিবেন ইহা মনে করিয়া, রামনারায়ণের পক্ষসমর্থনে সচেষ্ট হইলেন। উভয় পক্ষ আপনাদের বক্তব্য কলিকাতা কাউন্সিলে লিখিয়া পাঠাইতে লাগিলেন। সে সময়ে কলিকাতা কাউন্সিলেও দুই পক্ষের সৃষ্টি হইয়াছিল। তন্মধ্যে গবর্ণর ভান্সিটার্ট নবাবের পক্ষই অবলম্বন করিয়াছিলেন। তদ্-ব্যতীত নবাবের দুর্গাবাস লইয়া কর্ণেল কূটের সহিত তাঁহার মতভেদ উপস্থিত হয়। বাদশাহ শাহ আলম বিহার পরিত্যাগ করিয়া গেলে, নবাব মীরকাসিম পাটনা দুর্গমধ্যে বাস করিবার জন্য অনুরুদ্ধ হন। কিন্তু তথায় ইংরেজ প্রহরী থাকায় তিনি তাহাতে অসম্মতি প্রকাশ করেন। নবাব ইংরেজ পক্ষকে প্রহরী অপসারিত করিতে অনুরোধ করিলে, তাঁহারা তাহাতে কর্ণপাত করেন নাই। বরঞ্চ তাঁহাদের ধারণা হইয়াছিল যে, নবাব বলপূর্বক পাটনা অধিকার করিয়া লইবেন। রামনারায়ণ ইংরেজ সেনাপতিদিগকে এইরূপ বুঝাইয়া দিয়াছিলেন বলিয়া কেহ কেহ অনুমান করিয়া থাকেন। উভয় পক্ষের এইরূপ মতভেদের সময় কর্ণেল কূট একদিন উদ্ধতভাবে নবাবশিবিরে প্রবেশ করায়, নবাব মীরকাসিম অত্যন্ত অবমানিত মনে করিয়া কাউন্সিলে সমস্ত বিষয় লিখিয়া পাঠান এবং রামনারায়ণের হিসাব নিকাশ বুঝিয়া পাই-বার জন্য কাউন্সিলের নিকট বারংবার অনুরোধ করেন। গবর্ণর ভান্সিটার্ট এই সমস্ত বিষয় অবগত হইয়া কূট ও কার্ণাককে কলিকাতায় থাকিবার জন্য আদেশ দিলেন। কাউন্সিলের কোন কোন সভ্য তাহার প্রতিবাদ করিলেও, গবর্ণরের মতই প্রবল হয়। কাপ্তেন কারণ্টারের অধীন একদল ইংরেজ-সৈন্য পাটনা-কুঠীর অধ্যক্ষ ম্যাগেয়ারের নেতৃত্বে রাখিয়া কূট ও কার্ণাক পাটনা পরি-ত্যাগ করিলেন।

নবাব মীরকাসিম এক্ষণে রামনারায়ণকে পাইয়া বসিলেন। রাজা রাজবল্লভের সাহায্যে তিনি রামনারায়ণের হিসাব নিকাশ লইতে সচেষ্ট হইলেন। রামনারায়ণ হিসাব প্রদর্শনে তৎপরতা দেখাইলেও, শেষ রক্ষা হইল না। নবাব তাঁহার সমস্ত হিসাব মঞ্জুর করিলেন না। অবশেষে তজ্জন্য তাঁহাকে কারারুদ্ধ হইতে হইল। তাঁহার গৃহ লুণ্ঠন করিয়া নবাব সাত লক্ষ টাকা হস্তগত করিলেন। তদ্ভিন্ন তাঁহার আত্মীয়বন্ধুবর্গও উৎপীড়িত হইয়া আরও সাত লক্ষ টাকা দিতে বাধ্য হন। নবাব পাটনা হইতে গৃহীত অর্থে কোম্পানীর প্রাপ্য টাকা পরিশোধ করিয়া ফেলেন। তজ্জন্য কেহ কেহ নবাবের এরূপ কার্যে গবর্ণর ভান্সিটার্টের সহায়তা ছিল বলিয়া অনুমান করিয়া থাকেন। রামনারায়ণের ন্যায় সেতাব রায়েরও নিকাশ তলব হয়। সেতাব রায়ের হস্তে জায়গীরাদির তত্ত্বধানের ভার ছিল। ইংরেজপক্ষের অনুরোধে সেতাব রায় বিচারের জন্য কলিকাতায় প্রেরিত হন; পরে তথা হইতে তিনি মুক্তিলাভের পর নবাবের রাজ্য পরিত্যাগ করিয়া সরযূপারে গমন করেন।

রাজা রামনারায়ণের ও সেতাব রায়ের হিসাব নিকাশের পর নবাব মীরকাসিম বিহার প্রদেশের কতিপয় উদ্ধত জমীদারকে দমন করিতে প্রবৃত্ত হন। তাহার পর তিনি বাঙ্গালা ও বিহারের রাজস্বের নূতন বন্দোবস্ত আরম্ভ করেন। নবাব মুর্শিদকুলী খাঁ বাঙ্গালার যে নূতন বন্দোবস্ত আরম্ভ করিয়াছিলেন, নবাব সুজা খাঁর সময়ে তাহা সম্পূর্ণ হয়। নবাব আলিবর্দী খাঁ তাহার উপর কতক পরিমাণে আয় বৃদ্ধি করিয়াছিলেন, তাহার পর আর রাজস্ব বন্দোবস্ত হয় নাই। নবাব মীরকাসিমের অর্থের বিশেষ প্রয়োজন হওয়ায়, তিনি আবার নূতন বন্দোবস্তে মনোযোগ দেন। বীরভূম, দিনাজপুর প্রভৃতি জমীদারীর জমা বৃদ্ধি করিয়া তিনি ফৌজদারী, জায়গীর, সায়রাত সকল বিভাগেরই আয় বৃদ্ধি করেন। তাঁহার বর্ধিত আয় প্রায় সার্ধ সপ্ত লক্ষ টাকা স্থিরীকৃত হইয়াছিল। এইরূপে মীরকাসিম সমগ্র বিহার ও বাঙ্গালার বন্দোবস্ত করিয়া আপনার অর্থাভাব দূর করিবার জন্য বিশেষরূপে সচেষ্ট হইলেন। উড়িষ্যা ইতিপূর্বে আলিবর্দী খাঁ কর্তৃক মহারাষ্ট্রীয়দিগকে প্রদত্ত হইয়াছিল, কেবল মেদিনীপুর প্রদেশ বাঙ্গালার অন্তর্ভুক্ত ছিল। মহারাষ্ট্রীয়েরা তাহার চৌথ আদায়ের জন্য মধ্যে মধ্যে মেদিনীপুর প্রদেশে উপদ্রব করিতে আরম্ভ করায়, কোম্পানীর সৈনিকগণের চেষ্টায় তাহারা তথা হইতে অপসারিত হইতে বাধ্য হয়। মীরকাসিমের রাজত্বের প্রারম্ভে দেশমধ্যে যে বিপ্লবের সূচনা হইয়াছিল, তাহা আপাততঃ শান্তভাব ধারণ করিল বটে; কিন্তু তাহা অপেক্ষা এক প্রবল বিপ্লবানল প্রজ্বলিত হইয়া সমস্ত বঙ্গরাজ্যকে ছারখার করিয়া ফেলে, স্বয়ং মীরকাসিমও তাহাতে দগ্ধ হইয়া বঙ্গরাজ্য পরিত্যাগ করিয়া পলায়ন করিতে বাধ্য হন। কোম্পানীর কর্মচারিগণের সহিত বিবাদই সেই বিপ্লবের মূল। আমরা পরে তাহা দেখাইতে চেষ্টা করিতেছি।

মীরকাসিমের সিংহাসনপ্রাপ্তির পর হইতে তিনি ছলে বলে কৌশলে অর্থ

সংগ্রহ করিতে প্রবৃত্ত হন, একথা আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। অন্যান্য নবাবদিগের সহিত জগৎশেঠের যেরূপ ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল, নবাব মীরকাসিমের সহিত সেরূপ ছিল না। যদিও রাজ্যপ্রাপ্তির সময় মীরকাসিম জগৎশেঠের পরামর্শে চালিত হইবেন বলিয়া প্রতিশ্রুত হইয়াছিলেন, তথাপি তিনি কোন বিষয়ে তাঁহার পরামর্শ গ্রহণ করিতেন না। জগৎশেঠও তাঁহার অর্থসংগ্রহ-প্রথায় অনুমোদন করেন নাই। পূর্ববর্তী নবাবগণ অর্থসংগ্রহের জন্য অনেক সময়ে জগৎশেঠের প্রতি ভার অর্পণ করিতেন। জগৎশেঠ দেশের অবস্থা বুঝিয়া অর্থসংগ্রহে প্রবৃত্ত হইতেন। নবাব মীরকাসিম পাছে স্বকীয় অভিপ্রায় সিদ্ধ না হয়, ইহা মনে করিয়া, জগৎশেঠের প্রতি এরূপ কোন ভার অর্পণ করেন নাই। মীরকাসিম জগৎশেঠের উপদেশানুসারে কখনও চালিত হন নাই। যদি তিনি জগৎশেঠের পরামর্শ গ্রহণ করিতেন, তাহা হইলে সম্ভবতঃ দেশমধ্যে এরূপ বিপ্লবানল প্রজ্বলিত হইয়া উঠিত না। জগৎশেঠের পরামর্শ লওয়া দূরে থাকুক, বরঞ্চ আমরা দেখিতে পাই যে, মীরকাসিম শেঠদিগের সহিত ইংরেজপক্ষের ঘনিষ্ঠতা আছে মনে করিয়া, তাঁহাদিগকে কারারুদ্ধ ও পরে তাঁহাদের প্রাণদণ্ডের ব্যবস্থাও করিয়াছিলেন। পরবর্তী অধ্যায়ে আমরা তাহা দেখাইবার চেষ্টা করিব। ফলতঃ জগৎশেঠের সহিত যে মীরকাসিমের কোনরূপ ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল না, তৎসম্বন্ধে কোন সন্দেহ নাই।

মীরকাসিমের রাজ্যপ্রাপ্তির কিছুকাল পরে জগৎশেঠ পদস্খলনজনিত পতনে হস্তে আঘাতপ্রাপ্ত হইয়া কিছুদিন কষ্টভোগ করিয়াছিলেন। কলিকাতা হইতে রামনারায়ণ তাঁহার জন্য ঔষধাদি পাঠাইয়া তাঁহার বেদনা-শান্তির ব্যবস্থা করিয়াছিলেন।* নবাব মীরকাসিমের সহিত জগৎশেঠের ঘনিষ্ঠ সম্বন্ধ না

Medicine for Jaggat Seat

[From Roy Royan, September]

* Your friendly letter in answer to mine, together with the oil and extract of horn and other medicines wrapt in paper for the cure of Jaggat Seat's arm dislocated by his foot slipping, with the letter, I have received, and I understand the contents, but you have not wrote in what manner the medicines are to be applied, for this reason I shall trouble you to send with expedition the name of the medicines in the paper and the method to apply them in separate notes, and I will forward them to Jaggat Seat.

A Doctor wanted to apply medicine to Jaggat Seat

[From Jaggat seat, September]

Saturday the 20th of Morum, at 6 o'clock in the evening, as I was returning from dinner upon plain ground my foot slipped and I fell down, by which accident my shoulder was

থাকায় তিনি বাঙ্গালার তদানীন্তন রাজনৈতিক ব্যাপারে মনোযোগ প্রদান করেন নাই। এই সময়ে নবাব মীরজাফরের অবস্থাও তাদৃশ ভাল ছিল বলিয়া বোধ হয় না। তিনি রাজ্যচ্যুত হইয়া কলিকাতায় বাস করিতেছিলেন। কিন্তু তাঁহার হীরাজহরতাদি যাহা ছিল, তাহা তিনি বিক্রয় করার অভিলাষে কাশীম-বাজার ইংরেজ কুঠীতে গচ্ছিত রাখেন। উক্ত জহরতাদি বিক্রয় করিয়া দেওয়ার জন্য জগৎশেঠের প্রতি ভার অর্পিত হয়।* নবাব মীরজাফরের যে সমস্ত

disjointed and two hours after I was bereaved of my senses. Shortly after a commungore came and gave me physic, and by God's grace it was replaced by the 2nd of Zuffer, and I am much better, but yet I have not got the use of my arm ; and I have received your favorable letter and the oil and extract of horn and other medicine and therefore I think you have done it from your own heart and since their arrival I have gained much strength, but you did not mention in what manner the medicines were to be applied, for this reason I have not used them, they remain as you sent them. I hope you will order to the people to write the direction and what regimen is necessary to be observed and shall immediately comply with them. My hand was lost to me, but your favour I have received the use of it again, and I beg you will enquire and send me what other medicines may be necessary to remove the pain, and write me concerning the application, and also send a Doctor that perfectly understands the nature of the medicines. By your complying with these requests, after my recovery, as long as I have life I shall retain a grateful sense of it.

P. S. Since yesterday, the 2nd Zuffer Doctor Hancock has given me physic, and I write this for your information, and I imagine you wrote to Doctor Hancock about it, and therefore from your favour it is I have received so great benefit. God grant you long life and many riches.—Long, pp. 234-35.

* Jaffir Khan's jewels to be sold by Jagat Set

[No. 156 to Jaggat Set March 2]

Some time ago Meer Mahomed Jaffer Khan Bahadoor deposited all his jewels in the factory at Cossimbazar, at this time agreeable to the Nabob's orders I have sent for them, and in twenty days they will be sold, for this reason I shall trouble you to send a person on your part to purchase such as he may think proper and acquaint the merchants at Moorshedabad of it (their sale) that they may come here and make purchases. —Long, p. 237.

ধনরত্ন তাঁহার প্রিয়তমা ভার্য্যা মণি বেগমের হস্তে নিপতিত হইয়াছিল, তাহার অধিকাংশই সিরাজউদ্দৌলার গুপ্তভাণ্ডার লুণ্ঠনে লব্ধ হয়। এক্ষণে মীরজাফর তৎসমস্ত বিক্রয়ের বাসনা করিয়া তাহারই ব্যবস্থা করিতেছিলেন। তিনি বুঝিতে পারেন নাই যে, ভাগ্যলক্ষ্মী আবার কিছুদিনের জন্য তাঁহার মস্তকে রাজমুকুট পরাইয়া দিবেন। তিনি বুঝিতে পারেন নাই যে, তাঁহার যে জামাতা ইংরেজ কোম্পানীর সাহায্যে তাঁহাকে পদচ্যুত করিয়া মুর্শিদাবাদের মসনদলাভের ব্যবস্থা করিয়াছিলেন, সেই জামাতাকে আবার তাঁহার ভাগ্যবিধাতৃগণ নির্যাতিত করিয়া তাঁহার সিংহাসনলাভের পথ পরিষ্কৃত করিয়া দিবেন। আমরা পরে দেখাইতেছি যে, কিরূপে ইংরেজ কোম্পানীর সহিত বিবাদে মীরকাসিম রাজ্যচ্যুত, নির্বাসিত ও হৃতসর্বস্ব হইয়া ভিখারীর বেশে দেশে দেশে ভ্রমণ করিয়া জীবন বিসর্জন দিতে বাধ্য হন, এবং মীরজাফর খাঁ আবার মুর্শিদাবাদের সিংহাসন লাভ করিয়া কিরূপে জীবনের অবশিষ্ট ভাগ অতিবাহিত করিয়াছিলেন। সর্বাপেক্ষা আমরা দেখাইতে চেষ্টা করিব, কিরূপে জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ ইংরেজ ও মীরকাসিমের সংঘর্ষজনিত বিপ্লবানলে পতঙ্গবৎ দগ্ধ হইয়া জীবন বিসর্জন করিয়াছিলেন। তাঁহাদের শোচনীয় পরিণাম-কাহিনী ইতিহাসের পৃষ্ঠায় অঙ্কিত থাকিয়া আজিও সেই লোকধ্বংসকর বিপ্লবের কথা স্মরণ করাইয়া দিতেছে।

## চতুর্দশ অধ্যায়

# মহাতপচাঁদ

ইংরেজ কোম্পানীর অনুগ্রহে মীরকাসিম মুর্শিদাবাদের মসনদ লাভ করিয়াছিলেন, একথা আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। কোম্পানীর অনুগ্রহে তাঁহার মস্তকে রাজমুকুট শোভিত হইলেও, তিনি আপনার হৃদয়মন্দির হইতে স্বাধীনতা-লক্ষ্মীকে চিরনির্বাসিত করিতে পারেন নাই। কোম্পানীর কর্মচারিগণের সহিত তাঁহার মনোমালিন্যের সূত্রপাত হইয়া ক্রমে ক্রমে তাহা ঘোরতর বিবাদে পরিণত হয়। আমরা পূর্বে ইহার কিছু আভাস প্রদান করিয়াছি, এক্ষণে তাহা সুস্পষ্টরূপে বিবৃত করিতে চেষ্টা করিতেছি।

সুবা বাঙ্গালার সুবেদারী লাভের আশায় মীরকাসিমের মন যে প্রথমতঃ ধাবিত হইয়াছিল, তাহা অস্বীকার করা যায় না; এবং তিনি যে কেবল নিজের স্বার্থসাধনোদ্দেশে ইংরেজ কোম্পানীর শরণাগত হইয়াছিলেন, ইহাও অযথার্থ নহে। কিন্তু মীরকাসিমের হৃদয় একেবারে হিতাহিতজ্ঞানশূন্য

ছিল না। তিনি স্বার্থলোভে প্রণোদিত হইয়া মুর্শিদাবাদ মুকুটের জন্য হস্তপ্রসারণ করিলেও, আপনার জীবনকে কোম্পানীর কর্মচারিগণের নিকট বিক্রয় করিতে অণুমাত্র ইচ্ছুক ছিলেন না। তিনি অর্থবিনিময়ে মুর্শিদাবাদের মসনদ ক্রয় করিয়াছিলেন সত্য, কিন্তু জীবনবিনিময়ে বঙ্গরাজ্যের অধীশ্বর হইতে স্বীকৃত হন নাই। কোম্পানী ও তাঁহার কর্মচারিগণের অর্থলালসা নিবৃত্তি করিবার জন্য তিনি দুই হস্তে অর্থশোষণ করিয়া দেশমধ্যে যখন অশান্তির সৃষ্টি করিতেছিলেন, তখনও পর্যন্ত তাঁহার চৈতন্যোদয় হয় নাই। কিন্তু যখন দেখিলেন যে, তাহার পুরোপহার কিছুতেই কোম্পানীর কর্মচারিগণকে তৃপ্ত করিতে পারিতেছে না, তখন ক্রমে ক্রমে তিনি সংজ্ঞালাভ করিতে আরম্ভ করেন। তাঁহার হৃদয় হইতে মোহান্ধকার বিদূরিত হইতে থাকে, এবং তাঁহার চক্ষু অবশেষে প্রসন্নভাব ধারণ করে। মীরকাসিম সেই প্রসন্নচক্ষুভরে একবার বঙ্গরাজ্যের চারিদিকে চাহিয়া দেখিলেন। দেখিলেন যে তাঁহার অর্থশোষণে জমীদারগণ হৃতসর্বস্ব, রাজেই প্রজাগণ উৎপীড়িত। আর কোম্পানী ও তাহার কর্মচারিগণের বাণিজ্যনীতির দেশীয় বণিক ও ব্যবসায়ি সম্প্রদায় নিরন্ন। যে দেশের জমিদার, প্রজা ও ব্যবসায়ী সকলেই হাহাকার করিয়া আকাশ বিদীর্ণ করিতে থাকে, সে দেশের অধীশ্বরের চক্ষু প্রসন্ন থাকিলে, তিনি যে সহজেই দেশের অবস্থা বুঝিতে সমর্থ হন, তাহা বোধ হয় সহজেই বলা যাইতে পারে। বিশেষতঃ সে দেশের অধীশ্বর যদি সহৃদয় হন, তাহা হইলে তাহারও প্রতিকারের ব্যবস্থা হইতে পারে। সুখের বিষয়, মীরকাসিমের হৃদয়ে করুণা ও সহানুভূতির অভাব ছিল না। তিনি প্রথমে স্বার্থকে আপনার আরাধ্য দেবতা করিলেও, হৃদয় হইতে এই সমস্ত সদ্‌গুণ একেবারে বিসর্জন দেন নাই; এবং প্রথমে নিজের স্বার্থসিদ্ধির সেবায় প্রবৃত্ত হইলেও, পরিশেষে তিনি তাঁহার প্রজাবর্গের হিতের জন্য তাহাও বিসর্জন দিতে প্রবৃত্ত হইয়াছিলেন। কেবলমাত্র স্বার্থসিদ্ধির উদ্দেশ্য থাকিলে, আমাদের বোধ হয়, ইংরেজ কোম্পানীর কর্মচারিগণের সহিত তাঁহার বিচ্ছেদ ঘটিত না।

আমরা পূর্বে উল্লেখ করিয়াছি যে, মীরকাসিম বাঙ্গালা হইতে বিহারে গমন করিয়াছিলেন। তিনি বিহার হইতে ফিরিয়া আসার অভিলাষ করেন নাই। কোম্পানীর কর্মচারিগণের চক্ষুর অন্তরালে অবস্থিতি করিয়া তিনি নিজ কার্য সাধনে প্রবৃত্ত হইয়াছিলেন। মীরকাসিম বুঝিতে পারিয়াছিলেন যে, অধিক দিন কোম্পানীর কর্মচারিগণের সহিত তাঁহার বন্ধুতা থাকিবে না। অথচ বহু অর্থ ব্যয় করিয়া বাঙ্গালার যে রাজমুকুট ক্রয় করিয়াছেন, তাহাকেও ভাগীরথীর অতল জলে নিমগ্ন করিতে তিনি ইচ্ছুক ছিলেন না। সুতরাং বঙ্গলক্ষ্মীকে শৃঙ্খলাবদ্ধ করিবার জন্য তিনি উপায়চিন্তায় প্রবৃত্ত হন। তজ্জন্য তিনি মুর্শিদাবাদ হইতে মুঙ্গেরে রাজধানী স্থাপনের সঙ্কল্প করেন। মুঙ্গেরের প্রাচীন দুর্গের সংস্কার করিয়া মীরকাসিম তথায় অবস্থান করিতে আরম্ভ করেন। তথায় কারখানা স্থাপিত হইয়া কামান ও বন্দুক

নির্মাণের এবং গোলাগুলি সংগ্রহেরও ব্যবস্থা করা হয়। তাঁহার কারখানায় নির্মিত বন্দুক ইউরোপীয় বন্দুক অপেক্ষা উৎকৃষ্ট হইয়াছিল বলিয়া কোন কোন ঐতিহাসিক উল্লেখ করিয়াছেন। কেবল তাহা নহে, তিনি স্বীয় সৈন্যদিগকে ইউরোপীয় প্রথায় শিক্ষা দিবার জন্য সুবন্দোবস্ত করিয়াছিলেন। মীরকাসিম জানিতেন যে, ইংরেজসৈন্য কেবল সুশিক্ষার জন্যই সমরে অজেয় হইয়া থাকে; দেশীয় সৈন্যের বাহুবল তাহাদের অপেক্ষা কোন ক্রমে ন্যূন নহে। সেই জন্য তিনি দেশীয় সৈন্যদিগকে ইউরোপীয় প্রথায় শিক্ষিত করিতে উদ্যত হন। গ্রেগরী বা গর্গিন্ খাঁ, মার্কার, আরাটুন্ প্রভৃতি কয়েকজন আর্মেণীয় ও সমরু প্রভৃতি ইউরোপীয় তাঁহার সৈন্যগণকে শিক্ষিত ও পরিচালিত করিবার ভার প্রাপ্ত হন। গর্গিন্ খাঁ প্রধান সেনাপতির পদে নিযুক্ত হইয়াছিলেন। গর্গিন্ খাঁ কলিকাতার প্রসিদ্ধ আর্মেণীয় সওদাগর খাজা পিত্রুর ভ্রাতা। পিত্রুর দ্বারা গর্গিন্ খাঁর সহিত কোম্পানীর কর্মচারিগণের গোপনে পরামর্শ চলিত, এইরূপ সন্দেহ করিয়া অবশেষে নবাব মীরকাসিম গর্গিন্ খাঁকে নিহত করিবার আদেশ প্রদান করেন। বলা বাহুল্য, তাঁহার সে আদেশ অবিলম্বেই প্রতিপালিত হইয়াছিল। উক্ত বিদেশীয় সেনাপতিবর্গ ব্যতীত মহম্মদ তকী খাঁ প্রভৃতি দেশীয় সেনাপতিগণও তাঁহার সৈন্যপরিচালনায় কৃতিত্ব প্রদর্শন করিয়াছিলেন। এইরূপে ক্রমে ক্রমে তিনি আপনাকে অজেয় করিবার চেষ্টা করিয়া আপনার স্বাধীন মত প্রচারের চেষ্টা করিতে লাগিলেন। মীরকাসিমের স্বাধীনতা কোম্পানীর কর্মচারিবর্গের প্রীতিকর হইল না: কাজেই অনেক বিষয়ে উভয় পক্ষের মতভেদ হইতে লাগিল। সেই মতভেদ ক্রমে ক্রমে বিবাদে পরিণত হইয়া উভয় পক্ষের মধ্যে সমরলীলার সূচনা করিয়াছিল। সমগ্র বাঙ্গালা ও বিহার ব্যাপিয়া সেই সমরলীলার অনুষ্ঠান আরম্ভ হইল. এবং উভয় পক্ষের সংঘর্ষে যে অগ্নি প্রজ্বলিত হইয়া উঠিল, তাহাতে সমস্ত বঙ্গরাজ্য বিদগ্ধ হইতে লাগিল; সঙ্গে সঙ্গে বাঙ্গালার অনেক সম্ভ্রান্তব্যক্তিকেও ভস্মীভূত করিয়া ফেলিল। তাঁহাদের মধ্যে জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ অন্যতম। নিম্নে তাহার যথাযথ বিবরণ প্রদত্ত হইতেছে।

আমরা ইতিপূর্বে সামরিক কর্মচারিগণের সহিত মীরকাসিমের মনোবিবাদের আভাস প্রদান করিয়াছি। এক্ষণে কাউন্সিলের সদস্যগণের সহিত তাঁহার কিরূপে বিবাদ উপস্থিত হয়, তাহার বিবরণ প্রদান করিতেছি। মীরজাফরের সময় হইতে ইংরেজ কাউন্সিলের সদস্যগণ দেশমধ্যে আপনাদের প্রভুত্ব-বিস্তারে প্রয়াসী হন। মীরকাসিম কিন্তু আপনার ক্ষমতা সঙ্কোচের অভিলাষী ছিলেন না। যেখানে কোম্পানীর কর্মচারিগণ নবাবের কর্মচারিগণকে উপেক্ষা করিয়া, আপনাদের ক্ষমতা প্রদর্শনের চেষ্টায় প্রবৃত্ত হইতেন, মীরকাসিম তাহার ঘোরতর প্রতিবাদ করিতেন। এইরূপে উভয়পক্ষের মধ্যে মনোমালিন্যের সূত্রপাত ঘটে। এই মনোমালিন্য দূর করিবার জন্য প্রথমে

গবর্ণর ভান্সিটার্ট সচেষ্ট হন। তিনি ওয়ারেণ হেস্টিংসকে ইহার কারণ অনুসন্ধানে নিযুক্ত করিয়াই নবাবের সহিত বিরোধ অপনোদন করা স্থির করেন। কাউন্সিলের সভ্যগণ এই সময়ে মীরকাসিমের নিকট অনেক টাকা দাবী করিয়া বসেন। তিনি তাহা প্রত্যাখ্যান করিলে, হেস্টিংসের দৌত্য নিষ্ফল হইয়া যায়। তাহার পর যে কারণে উভয় পক্ষের মধ্যে সংঘর্ষ উপস্থিত হয়, নিম্নে তাহা উল্লিখিত হইতেছে।

ইংরেজ কোম্পানী অনেকদিন হইতে বার্ষিক ৩০০০৲ টাকা পেস্কশ প্রদান করিয়া বিনা শুল্কে বাণিজ্য করিয়া আসিতেছিলেন। সিরাজউদ্দৌলার ধ্বংসের পর হইতে কোম্পানীর বাণিজ্য অবাধ-গতিতে চলিতে থাকে। কেবল তাহাই নহে, কোম্পানীর কর্মচারিবর্গ আপনাদের গুপ্ত ব্যবসায় আরম্ভ করিয়া অতুল ধনসম্পত্তির অধীশ্বর হন। মুর্শিদাবাদের মসনদ বিক্রয় করিয়া যে প্রভূত পরিমাণ অর্থ তাঁহাদের হস্তগত হয়, তাহার কতক অংশ এই ব্যবসায়ে নিয়োগ করিয়া তাঁহারা দেশের মধ্যে অরাজকতার আবির্ভাব করিয়া তুলেন। কোম্পানীর বিনা শুল্কে বাণিজ্য করিবার অধিকার থাকায় কোম্পানীর লোকজন ব্রিটিশ নিশান উড়াইয়া ও আপনাদের নির্দিষ্ট পরিচ্ছদধারী সিপাহী নিযুক্ত করিয়া, পণ্যদ্রব্যের আমদানী রপ্তানী করিতেন, তাহাতে কেহই তাঁহাদিগকে বাধা প্রদান করিত না। কোম্পানীর কর্মচারিগণও সেই উপায় অবলম্বন করিলেন এবং তাঁহাদের ব্যবসায় পরিচালনের জন্য তাঁহারা কোম্পানীর মোহরাঙ্কিত এক এক খানি দস্তক বা অনুমতিপত্র পাইতেন। সে যাহা হউক, কোম্পানীর কর্মচারিবর্গ কোম্পানীর ব্যবসায়ের ন্যায় আপনারাও স্ব স্ব ব্যবসায় পরিচালন জন্য বদ্ধপরিকর হইলেন। তাঁহাদের দেখাদেখি অনেকে ব্রিটিশ নিশান উড়াইয়া ও ইংরেজ সিপাহীর বেশধারী লোক নিযুক্ত করিয়া, অবাধে বাণিজ্য চালাইতে লাগিল। ইহাতে দেশমধ্যে মহা অশান্তির সৃষ্টি হইল। দেশীয়গণের ব্যবসায় ক্রমে মন্দীভূত হইয়া অবরুদ্ধপ্রায় হইয়া উঠিল। নবাবের কর্মচারিগণ যেখানে এই সমস্ত গুপ্ত ব্যবসায় রোধের জন্য চেষ্টা করিতে লাগিল, সেইখানেই অগ্নি প্রজ্বলিত হইয়া উঠিল। কাউন্সিলের সভ্যগণ আরক্তনয়নে নবাবের কর্মচারিগণকে ধৃত করিয়া শাস্তিপ্রদানের ব্যবস্থা করিতে লাগিলেন। নবাব মীরকাসিম ক্রমে এই সমস্ত লক্ষ্য করিতে লাগিলেন। তিনি দেখিতে লাগিলেন যে, কোম্পানীর কর্মচারিবর্গ আপনাদের গুপ্ত ব্যবসায় পরিচালনের জন্য যেরূপ অশান্তির স্রোত প্রবাহিত করিতেছেন, তাহাতে অচিরেই বঙ্গরাজ্য সাগরজলে নিমগ্ন হইয়া যাইবে। দেশীয় ব্যবসায়িগণ দিন দিন অবসন্ন হইয়া পড়িতেছেন, দেশের যথাসর্বস্ব বিদেশে চলিয়া যাইতেছে, রাজস্বের প্রভূত ক্ষতি হইতেছে। তদ্ভিন্ন কোম্পানীর নিজ ব্যবসায়ের যে ক্ষতি না হইতেছে, এমন নহে। এই সমস্ত দেখিয়া মীরকাসিম ইহার প্রতিকারে মনোনিবেশ করিলেন। তিনি দেশের মঙ্গলের জন্য ইংরেজ গোমস্তার মুচলিকা লওয়ার আদেশ প্রচার করিতে বাধ্য হইলেন। ইহাতে

কাউন্সিলের সভ্যগণ অত্যন্ত ক্রুদ্ধ হইয়া উঠিলেন। গবর্ণর ভান্সিটার্ট তাঁহাদিগকে শান্ত করিবার চেষ্টা করিয়া নিজেই নবাবের সহিত সাক্ষাৎ করিয়া সমস্ত গোলযোগের মীমাংসার ইচ্ছা করিলেন। এই সময়ে কাউন্সিলের সদস্যগণের মধ্যে দুইটি দল হয়, একদল মীরকাসিমের পক্ষপাতী, এই দলের মধ্যে গবর্ণর ভান্সিটার্ট, ওয়ারেণ হেস্টিংস প্রভৃতি প্রধান। অন্যদলে নবাবের ঘোরতর বিপক্ষ এলিস্, আমিয়ট প্রভৃতি ছিলেন। সে যাহা হউক, নবাবের সহিত গোলযোগের মীমাংসার জন্য গবর্ণর ভান্সিটার্ট শীঘ্রই মুঙ্গের যাত্রা করিলেন।

ভান্সিটার্ট মুঙ্গেরে উপস্থিত হইয়া নবাব মীরকাসিমের সহিত সাক্ষাৎ করিলেন। অনেক তর্ক বিতর্কের পর উভয় পক্ষের মধ্যে মীমাংসা হওয়াই স্থির হইল। অবশ্য যাহাতে ইংরেজ ব্যবসায়িগণের অল্প শুল্ক দিতে হয়, গবর্ণর ভান্সিটার্ট তাহারই ব্যবস্থা করিয়া লইলেন। যেখানে দেশীয় ব্যবসায়িগণকে শতকরা ২৫৲ টাকা শুল্ক দিতে হইবে, ইংরেজ ব্যবসায়ী তথায় শতকরা ৯৲ টাকা মাত্র শুল্ক দিবেন, ইহাই স্থির হইল। তদ্ভিন্ন ইংরেজদিগের অনুমতিপত্র ইংরেজ অধ্যক্ষগণের স্বাক্ষরিত হইয়া নবাবের রাজস্ব-কর্মচারিগণ কর্তৃকও পুনঃ স্বাক্ষরিত হইবে। নবাব তাহাতেই সম্মত হইলেন। কিন্তু তিনি গবর্ণরের নিকট প্রকাশ করিলেন যে, ইহার ব্যতিক্রম ঘটিলে তিনি দেশমধ্যে মাশুল লওয়ার প্রথা রহিত করিয়া দিবেন। গবর্ণর কলিকাতা অভিমুখে অগ্রসর হইলে, মীরকাসিম এই বন্দোবস্তের কথা রাজ্যমধ্যে প্রচার করিয়া, বিহারের উত্তর-পশ্চিম প্রদেশে শান্তিস্থাপনে ও নেপাল বিজয়ের অভিলাষে অগ্রসর হন। তাঁহার সেনাগণ নেপাল রাজ্যের কতকদূর অগ্রসর হইয়া পরে নেপালী সৈন্যগণের সহিত যুদ্ধে কৃতকার্য হইতে না পারিয়া প্রত্যাবৃত্ত হয়। ইতিমধ্যে তাঁহার আদেশে তাঁহার কর্মচারিবর্গ কার্য করিতে আরম্ভ করায়, ইংরেজ ব্যবসায়িগণের মধ্যে অত্যন্ত গোলযোগ উপস্থিত হয়। এদিকে কাউন্সিলের সভ্যগণও গবর্ণরের উক্তরূপ মীমাংসায় সম্মতি দান করিলেন না। তাঁহারা কেবল লবণের জন্য শতকরা ২৷৷৹ টাকা মাত্র মাশুল দিতে চাহিলেন এবং যেখানে তাঁহাদের লোকের সহিত নবাবের লোকের গোলযোগ হইবে, ইংরেজ অধ্যক্ষেরা তাহার বিচার করিবেন বলিয়া প্রকাশ করিলেন।

মীরকাসিম মুঙ্গেরে প্রত্যাগত হইয়া এই সমস্ত ব্যাপার অবগত হইলেন। অবশেষে তিনি রাজ্যমধ্যে সমস্ত দেশীয় ও বিদেশীয় বণিকদিগকে বিনা শুল্কে বাণিজ্য করিবার আদেশ দিলেন। দেশমধ্যে হুলস্থূল পড়িয়া গেল। ইংরেজ ব্যবসায়িগণ বিচলিত হইয়া উঠিলেন। কাউন্সিলের সভ্যগণেরও ক্রোধের সীমা রহিল না, তাঁহারা মীরকাসিমের সহিত বিবাদারম্ভেই প্রবৃত্ত হইলেন। কিন্তু নবাবকে আর একবার বিবেচনা করিবার জন্য আমিয়ট ও হে সাহেবকে মুঙ্গেরে পাঠাইয়া দিলেন, ইহাতেও গোলযোগের নিবৃত্তি হইল না। মীর-

কাসিম প্রজার সর্বনাশ সাধন করিয়া ইংরেজ কোম্পানীর কর্মচারিগণের অর্থো-পার্জনের পথ পরিষ্কৃত করিতে সম্মত হইলেন না।

এই সময়ে পাটনা কুঠীর অধ্যক্ষ এলিস্ সাহেব পাটনা অধিকারের আয়োজনে প্রবৃত্ত হইয়াছিলেন। তাঁহার সাহায্যার্থ সিপাহী ও অস্ত্রশস্ত্র-পরিপূর্ণ কয়েকখানি নৌকা কলিকাতা হইতে পাটনা অভিমুখে প্রেরিত হয়। মুঙ্গেরের নিকট নৌকাগুলি উপনীত হইলে, মীরকাসিম তাঁহাদিগকে আটক করিতে আদেশ দেন এবং আমিয়ট ও হেকে আবদ্ধ রাখিয়া এলিস্ সাহেবের দুর্ব্যবহারের কথা জানাইবার জন্য কলিকাতায় লোক প্রেরণ করেন। বলা বাহুল্য, কাউন্সিলের সভ্যেরা তাহাতে কর্ণপাতও করেন নাই, অধিকন্তু সে সময়ে কয়েকজন নবাবকর্মচারী কলিকাতায় আবদ্ধ হইয়াছিল। নবাব আমিয়টকে যাইবার আদেশ দিয়া হেকে তাঁহার কর্মচারিগণের মুক্তি পর্যন্ত প্রতিভূস্বরূপে আবদ্ধ করিয়া রাখেন। এলিস্ পাটনা অধিকার করিয়া বসি-লেন। নবাবের আদেশে সেনাপতি মার্কার পাটনা পুনরধিকার করিয়া ইংরেজদিগকে বন্দী করিয়া মুঙ্গেরে প্রেরণ করেন। আমিয়ট সাহেব কলি-কাতা যাত্রা করিলে, নবাবের আদেশে মুর্শিদাবাদের ফৌজদার সৈয়দ আহম্মদ খাঁ তাঁহার নৌকা আটক করিলেন। আমিয়ট আত্মসমর্পণে অসম্মত হইলে উভয় পক্ষের বিবাদে তাঁহাকে প্রাণ বিসর্জন দিতে হয়। অতঃপর উভয় পক্ষই যুদ্ধার্থে প্রস্তুত হন।

ইংরেজ কাউন্সিল যুদ্ধারম্ভের পূর্বেই আবার মীরজাফরকে মুর্শিদা-বাদের মসনদ প্রদানের জন্য আহ্বান করিলেন। মীরজাফরও পশ্চাৎপদ হইলেন না। তিনি এবার নন্দকুমারকে স্বীয় দেওয়ানরূপে প্রার্থনা করিলেন। ইতিপূর্বে কোম্পানীর কর্মচারিগণ নন্দকুমারের প্রতি অসন্তুষ্ট হইয়াছিলেন; কিন্তু এক্ষণে তাঁহারা মীরজাফরের প্রার্থনা পূর্ণ করিবার অভিলাষ প্রকাশ করিলে, মীরজাফরের সহিত আবার সন্ধি স্থাপিত হইয়া সন্ধিপত্র লিখিত পঠিত হইল। ইংরেজ পক্ষ মীরকাসিমকে পদচ্যুত করিয়া মীরজাফরকে মুর্শিদাবাদের মসনদ ও মীরকাসিমের ধনসম্পত্তি প্রদান করিতে স্বীকৃত হইলেন। মীরজাফরও পূর্ব পূর্ব সন্ধি-পত্রে লিখিত সমস্ত বিষয় ও আরও দুই একটি নূতন সর্তে স্বীকৃত হইয়া সন্ধিপত্রে স্বাক্ষর করিলেন। অতঃপর সমরসজ্জা আরম্ভ হইল। মীরজাফরও কোম্পানীর সৈন্যের সহিত যোগদানে প্রবৃত্ত হইলেন। কাটোয়ার পরপারে পলাশীর নিকট প্রথমে নবাবসৈন্যের সহিত ইংরেজসৈন্যের সংঘর্ষ উপস্থিত হয়। নবাবের বিশ্বস্ত সেনাপতি মহম্মদ তকী খাঁ ইহাতে জীবন বিসর্জন দেন। তাহার পর মুর্শিদাবাদের মোতিঝিলের নিকট উভয় পক্ষের যুদ্ধ বাধিলে তাহাতেও নবাবসৈন্য পরাজিত হয়।

এই সময়ে মীরজাফর মসনদে উপবিষ্ট হন। পরাজিত নবাবসৈন্য মুর্শিদা-বাদ হইতে সূতীর নিকট গিরিয়া সমরক্ষেত্রে উপনীত হইয়া নবাবের অন্যান্য

সৈন্যের সহিত যোগদান করে, ও ইংরেজসৈন্যকে বাধা প্রদানের জন্য প্রস্তুত হয়। এদিকে সেনাপতি মেজর আডাম্‌সের অধীন ইংরেজসৈন্যদলও মুর্শিদাবাদ হইতে তথায় আগমন করে। সমরু, মার্কার, আসদউল্লা, সের আলি প্রভৃতি নবাবসেনানীগণ, এবং আডাম্‌স, কার্ণাক, নক্স, গ্রান্ট প্রভৃতি ইংরেজ-সেনাপতিগণ উভয় পক্ষের সৈন্যদিগকে চালিত করিয়া গিরিয়া প্রান্তরে মহা সমরানল প্রজ্বলিত করিয়াছিলেন। কিন্তু এখানেও নবাবসৈন্য পরাজিত হইয়া উধুয়ানালার দিকে পলায়ন করে। গিরিয়ার পরাজয়বার্তা শ্রবণ করিয়া নবাব মীরকাসিম আরাটুন নামে আর্মেনীয় সেনাপতি ও মীর নজফ খাঁ, মীর হেম্মৎ আলি, মীর মেহেদী খাঁ প্রভৃতি দেশীয় সেনানীবৃন্দকে উধুয়ানালায় প্রেরণ করেন। গিরিয়া হইতে প্রত্যাগত সেনাপতিগণও তাঁহাদের সহিত যোগদান করিয়া নবাবসৈন্যকে অজেয় করিয়া তুলে। মেজর আডাম্‌স তথায় উপস্থিত হইয়া নবাবসৈন্যের সুদৃঢ় অবস্থানের জন্য অনেকদিন পর্যন্ত তাহাদিগকে আক্রমণে সমর্থ হন নাই। একজন বিতাড়িত ইংরেজ সৈনিক নবাবের আশ্রয় অবলম্বন করিয়া, এই সময়ে নবাবসেনামধ্যে অবস্থিতি করিতেছিল। সে পুনর্বার নবাবের প্রতি বিশ্বাসঘাতকতা প্রদর্শন করিয়া ইংরেজসৈন্যদিগকে গুপ্ত পথ বলিয়া দিলে, সেই পথ আশ্রয় করিয়া রাত্রিযোগে ইংরেজসৈন্য নবাব-শিবির আক্রমণ করিয়া নবাবসৈন্যদিগকে ছত্রভঙ্গ করিয়া দেয়। এই আক্রমণে কাপ্তেন আর্ভিং, মোরান প্রভৃতি বিশেষরূপ রণকৌশল প্রদর্শন করিয়াছিলেন। নবাবসৈন্যের অধিকাংশ ধ্বংসমুখে নিপতিত হয়। অবশিষ্ট মুঙ্গেরাভিমুখে পলায়ন করে। বিজয়ী ইংরেজসৈন্য তাহাদের পশ্চাদ্ধাবন করিয়া প্রথমে রাজমহল, তাহার পর মুঙ্গেরে উপস্থিত হয়। কিন্তু উধুয়ার আক্রমণের পূর্বেই মীরকাসিম মুঙ্গের পরিত্যাগ করিয়াছিলেন। মুঙ্গের পরিত্যাগের সময় তাঁহার আদেশে যে শোচনীয় হত্যাকাণ্ডের অভিনয় হয়, আমরা নিম্নে তাহার সংক্ষিপ্ত চিত্র প্রদান করিতেছি।

ইংরেজদিগের সহিত বিবাদারম্ভের পূর্বে মীরকাসিম আপনার কর্মচারী ও দেশীয় সম্ভ্রান্ত জনগণের মধ্যে অনেকের প্রতি সন্দিহান হইয়া তাঁহাদিগকে মুঙ্গেরে লইয়া যান। সিরাজউদ্দৌলার সময় হইতে যাঁহারা ইংরেজদিগের পক্ষ অবলম্বন করিয়া আসিতেছিলেন, তাঁহাদেরই প্রতি মীরকাসিমের সন্দেহ উপস্থিত হয়। সেই জন্য রাজা রাজবল্লভ, রামনারায়ণ প্রভৃতি কর্মচারী, রাজা কৃষ্ণচন্দ্র প্রভৃতি জমীদার এবং জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ প্রভৃতি সম্ভ্রান্ত ধনী মহাজন মীরকাসিমের আদেশে মুঙ্গেরে আনীত হইয়া অবস্থিতি করিতে বাধ্য হন। ইহাদের মধ্যে অধিকাংশকেই শেষে জীবন বিসর্জন দিতে হইয়াছিল। কিরূপে জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ মুর্শিদাবাদ হইতে মুঙ্গেরে আনীত হইয়া জীবন বিসর্জন দিতে বাধ্য হইয়াছিলেন, আমরা এক্ষণে তাহাই বিবৃত করিতেছি।

মীরকাসিমের রাজ্যপ্রাপ্তির সময় তাঁহাকে যে জগৎশেঠের পরামর্শে চালিত হওয়ার উপদেশ দেওয়া হইয়াছিল, সেকথা আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। কিন্তু মীরকাসিম ও শেঠদিগের মধ্যে সেরূপ সম্বন্ধ স্থাপিত হয় নাই। তাহার দুইটি কারণ নির্দেশ করা যাইতে পারে। প্রথমতঃ মীরকাসিম রাজত্বারম্ভে যেরূপ অর্থশোষণ আরম্ভ করিয়াছিলেন, তাহাতে শেঠগণ তাঁহার সহিত যোগদান করিতে সাহসী হন নাই। দ্বিতীয়তঃ মীরকাসিম মুরশিদাবাদ হইতে মুঙ্গেরে রাজধানী স্থাপন করায়, শেঠগণ তাঁহার সহিত সেরূপ সম্বন্ধ রাখিতে পারেন নাই। তাঁহারা মুর্শিদাবাদ পরিত্যাগ করিয়া অন্যত্র গমন করিতে ইচ্ছুক ছিলেন না। মীরকাসিমের সহিত শেঠগণের সম্বন্ধ ঘনিষ্ঠ না হইলেও, ইংরেজ কোম্পানীর সহিত তাঁহাদের যে বিশেষরূপ সম্বন্ধ ছিল, সে বিষয়ে সন্দেহ নাই। কোম্পানীর সহিত শেঠগণের এরূপ সম্বন্ধ মীরকাসিমের প্রীতিকর হয় নাই। বিশেষতঃ তিনি অবগত ছিলেন যে, শেঠগণের অর্থ ও ক্ষমতাপ্রভাবে মুর্শিদাবাদের রাজমুকুট সিরাজউদ্দৌলার মস্তক হইতে মীরজাফরের মস্তকে এবং অবশেষে মীরজাফরের মস্তক হইতে তাঁহারই মস্তকে অর্পিত হইয়াছিল। সুতরাং এরূপ ক্ষমতাশালী লোকদিগকে কদাচ কলিকাতার নিকটবর্তী স্থানে থাকিতে দেওয়া উচিত নহে। সেই জন্য তিনি তাঁহাদিগকে মুর্শিদাবাদ হইতে মুঙ্গেরে আনয়ন করিবার অভিলাষ করেন। তদ্ভিন্ন জগৎশেঠ ইংরেজদিগকে ও মীরজাফরকে মীরকাসিমের বিরুদ্ধে যে সমস্ত পত্রাদি লেখেন, তাহার কতকগুলি মীরকাসিমের হস্তগত হওয়ায়, শেঠদিগের প্রতি তাঁহার সন্দেহ দ্বিগুণতর বর্ধিত হইয়াছিল বলিয়া কেহ কেহ অনুমান করিয়া থাকেন।* নবাব বীরভূমের

* "That Prince, sensible of the opposition formed against him at Calcutta and anxious to take every precaution necessary in a dispute of so much consequence, had harboured this long-while heavy suspicions against the two Djagat seats; nor did he think it consnant, to the rules of prudence, to leave two such men in Murshud-abad, at such a critical conjuncture. He remembered that they had been deeply concerned, both by their money and influence, in transferring the supreme power from Seraj-ed-doulah to Mir-djaafer quan, and lately from Mir-djaafer qhan to himself ; and being a great connoisseur in men's tempers, as well as an inquirer into their characters, he dreaded, the consequences of two such men's remaining at Murshud-abad, and so near Calcutta, at a time when his disputes with the English ran higher and higher, and his difficulties with them were increasing daily upon his hands. He therefore thought it incumbent upon him to have both these brothers in his power,

ফৌজদার মহম্মদ তকী খাঁকে এইরূপ লিখিয়া পাঠান যে, তিনি অবিলম্বে শেঠদিগের আবাসবাটী অবরোধ করিয়া জনপ্রাণীকেও বাহির হইতে না দেন এবং তাঁহার প্রেরিত সেনাপতি মার্কার তথায় উপস্থিত হইলে, শেঠ-ভ্রাতৃদ্বয়কে তাঁহার হস্তে সমর্পণ করেন। তকী খাঁ মুর্শিদাবাদে উপস্থিত হইয়া, শেঠদিগের বাটী অবরোধ করিলেন। পরন্তু তাঁহাদিগকে অভয় প্রদান করিয়া শান্ত করার চেষ্টাও করিয়াছিলেন। তাহার পর সেনাপতি মার্কার সসৈন্যে তথায় উপস্থিত হইলে, শেঠদিগকে তাঁহার হস্তে সমর্পণ করা হয়। মার্কার তাঁহাদিগকে মুঙ্গেরে লইয়া আসেন। তাঁহাদের সহিত মহাতপচাঁদের পুত্র গোলাপচাঁদ ও স্বরূপচাঁদের পুত্র মিহিরচাঁদও আগমন করিয়াছিলেন। শেঠভবন অবরোধ করার পর তাঁহাদিগকে হীরাঝিলের প্রাসাদে বন্দী করিয়া রাখারও উল্লেখ দেখা যায়। শেঠগণ মুঙ্গেরে উপস্থিত হইলে, নবাব তাঁহাদের প্রতি যথোচিত সমাদর প্রকাশ করিয়া, তাঁহাদের বিরক্তি অপনোদনের জন্য চেষ্টা করিয়া ছিলেন, এবং তাহাদিগকে মুঙ্গেরে কুঠী স্থাপন করিয়া কারবার চালাইবার ব্যবস্থা করিতেও বলেন। শেঠগণ তথায় যথেচ্ছভাবে বিচরণের আদেশ প্রাপ্ত হইলেও তাঁহাদিগকে নজরবন্দী ভাবে অবস্থিতি করিতে হয়।

যৎকালে মহম্মদ তকী খাঁ শেঠদিগকে বন্দী করিয়া রাখেন, সেই সময়ে আমিয়ট সাহেব কাশীমবাজারে অবস্থিতি করিতেছিলেন। তিনি গবর্ণর ভান্সিটার্টকে উক্ত ঘটনার কথা লিখিয়া পাঠাইলে, গবর্ণর বিরক্ত হইয়া ১৭৬৩ খৃঃ অব্দের ২৪এ এপ্রিল নবাবকে এইরূপ লিখিয়া পাঠান,—"আমি এইমাত্র আমিয়টের পত্রে অবগত হইলাম যে, মহম্মদ তকী খাঁ ২১এ রাত্রিতে জগৎশেঠ ও স্বরূপচাঁদের বাটীতে প্রবেশ করিয়া তাঁহাদিগকে বন্দী অবস্থায় হীরাঝিলে আনিয়া রাখিয়াছে। এই ঘটনায় আমি অত্যন্ত আশ্চর্য্যান্বিত হইয়াছি। যখন আপনি শাসনকার্যের ভার গ্রহণ করেন, তখন আপনি, জগৎশেঠ ও আমি সমবেত হইয়া এইরূপ প্রতিজ্ঞাবদ্ধ হইয়াছিলাম যে, শেঠেরা বংশমর্যাদায় দেশের মধ্যে সর্বোচ্চ স্থান অধিকার করায়, আপনার শাসনকার্যের বন্দোবস্তে তাঁহাদিগের সাহায্য গ্রহণ করিতে হইবে, এবং তাঁহাদিগের কোনরূপ অনিষ্ট না করিতে আপনি স্বীকৃত হন। যখন মুঙ্গেরে আপনার সহিত আমার

at least ; and as he knew that so far from moving a foot on his sending them letters or orders, they would from that very moment apprehend for their safety, and contrive to escape to Calcutta, where they would prove of infinite service to this opposers by their wealth, intrigues, and influence ;—" Mutaqherin

রিয়াজ-উস্-সালাতীনকার অনুমান করিয়া থাকেন যে, ঐসকল গুপ্ত পত্র মীরকাসিমের হস্তগত হয়।

সাক্ষাৎ হয়, তখনও আমি শেঠদিগের কথা আপনার নিকট বলিয়াছিলাম, এবং আপনিও তাঁহাদিগের কোন ক্ষতি করিবেন না বলিয়া আমাকে নিশ্চিন্ত করিয়াছিলেন। তাঁহাদিগকে এরূপভাবে গৃহ হইতে আনয়ন করা অত্যন্ত অন্যায় হইয়াছে; এবং ইহাতে তাঁহাদিগের যারপরনাই অবমাননা করা হইয়াছে। আপনার এরূপ ব্যবহারে আমাদের সন্ধিভঙ্গ হইয়াছে, এবং আপনার ও আমার সুনামে কলঙ্ক পড়িয়াছে। সুতরাং আপনি সৈয়দ মহম্মদ খাঁ বাহাদুরকে (মুর্শিদাবাদের ফৌজদার) তাঁহাদিগের মুক্তির জন্য লিখিয়া পাঠাইবেন।'*

এই পত্রের প্রত্যুত্তরে নবাব ২০ মে এক সুদীর্ঘ পত্র লিখিয়া পাঠান। তাহাতে অনেক কথা লিখিত হইয়াছিল। তন্মধ্যে শেঠদিগের সম্বন্ধে যাহা লিখিত হয়, তাহার মর্ম এই,— শেঠেরা ইংরেজদিগের সহিত যোগ দিয়াছে বলিয়া আমি তাহাদিগকে আনিতে পাঠাই নাই। যৎকালে আমি শাসনভার গ্রহণ করি, তখন শেঠেরা আমার সাহায্য করিবে বলিয়া প্রতিশ্রুত হয়। কিন্তু এই তিন বৎসর তাহারা আমার কোনরূপ সাহায্য করে নাই, এবং আপনাদিগের কবরাবও সুচারুরূপে নির্বাহ করে নাই। আমি যখনই তাহাদিগকে

* "Protest against the Seizure of Jagat Set.
(Persian Department, No. 45 April 24.)
To the Nawab, from the Governor.

I am just informed by a letter from Mr. Amyatt that "Mahamed Tuckee Khan having marched with his army from Beerbhoom to Herageel went on the 21st instant at night to the house of Juggat Sett and Maharaja Siroop Chand and carried them from their own house to Herageel, where he keeps them under a guard"

This affair surprises me greatly, when your Excellency took the Government upon yourself, you and I and the Seets being assembled together, it was agreed that as they are men of high rank in the country, you shall make use of their assistance in managing your affairs and never consent that they should be injured; and when I had the pleasure of seeing you at Monghyr I then likewise spoke to you about them, and you set my heart at ease by assuring me that you would on no account do them any injury. The taking men of their rank in such an injurious manner out of their home is extremely improper and is disgracing them in the highest degree; it is moreover a violation of our agreement, and therefore reflects dishonour upon you and me and will be a means of acquiring us an ill name from every body. The above mentioned gentlemen were never thus disgraced in the time of any former Nazims."—Long, pp. 348-49.

আহ্বান করিয়াছি, তখনই তাহারা আমার আদেশ অমান্য করিয়াছে, এবং আমাকে তাহাদের শত্রু ও রাজ্য হইতে বিতাড়িত মনে করিয়াছে। এক্ষণে আমার কার্যনির্বাহের জন্য তাহাদিগের বিশেষ আবশ্যক বলিয়া আমি তাহাদিগকে আহ্বান করিয়াছি। আশ্চর্যের বিষয় এই যে, আপনারা প্রতিদিন সিপাহী পাঠাইয়া আমার আমীন ও অন্যান্য কর্মচারীদিগতে ধৃত করিয়া অথবা অত্যাচারের সহিত তাহাদিগকে বন্দী করিয়া রাখেন। আপনাদের ঈদৃশ ব্যবহারে সন্ধিভঙ্গ হয় না, অথচ আমি আমার অধীন লোকদিগকে নিজ প্রয়োজনে আহ্বান করিলে, অমনি সন্ধিভঙ্গ হইয়া যায়। আমি তাহাদিগকে সরকারের ও তাহাদের নিজের কার্য-নির্বাহের জন্য মুঙ্গেরে আনয়ন করিয়াছি। তাহাদের এখানে আনিবার অন্য কোন উদ্দেশ্য নাই।"*

* "Copy of a Letter from the Nabob to the Governor. Dated May 2, 1763.

I have received with pleasure your friendly letter; you write, that in same manner as the writers of news, and incendiary reports, had falsely informed me, forces were dispatched by land and water, and thro' the woods and mountains, they must have wrote upon the affair of the Seets, that the English forces had been dispatched thro' their instigations, and that those gentlemen were associated with the English, for which cause they must have fallen under my displeasure; you write also that you understand, from Mr. Amyatt's letters that Mohomed Tucky Cawn having taken the same gentlemen from their house, had placed them in Heerajeel. The news of this procedure had greatly amazed you, because, at the time that I sat in the musnud of the Nizamut, I, yourself, and the Seets were joined; and it was agreed, that these being the principal men of the country, it was proper to carry on the management of affairs through their means. And also at the time you came to Mongheer, you said all that was to be said concerning them and now to carry them away with such indignities, is unbecoming; that this procedure is a diminution of my character, and breach of faith, between you and myself; and will give a public reproach to your good name and my own. That such a disgrace was never offered to them, in the government of any former Nazim. That their business is only commerce nor have they ever assumed any concern in the affairs of the government; and you desire that I will write to Meer Syed Mahomed Cawn Bahader to release them, that they may return to their own house." Sir, your forces have not mearched to Luckypoor,

গিরিয়ার পরাজয়বার্তা শ্রবণ করিয়া মীরকাসিম মুঙ্গের পরিত্যাগ করিতে কৃতসংকল্প হন। যদিও তিনি আপনার সৈন্যগণকে উধুয়ানালায় যাইবার আদেশ দিয়া তথায় ইংরেজসৈন্যের গতিরোধের ব্যবস্থা করিয়াছিলেন, কিন্তু

neither have they entered Dacca, nor have they gone to Rangametce or Rungpoor; and where have they not committed violences? And what place, or what districts, are free from them? And what day passes, that the dependents and companies of the English at Gherttee and Calcutta do not rise reports of war and tumults, and troops, marching from every quarter to Mongheer and Patna, that you write that the hircarras, and writers of news, write falsehoods? The hircarras of necessity write what they hear.

And in the affair of the Sects, no person has to this time ever wrote any thing nor spoken to me concerning them.

Now that you write to me, with all these specious pretences it is as manifest as the sun, that under the government of every Nazim of Bengal till now Omichund (for instance) and every other dependent of the English and these gentlemen too attended on the Nazim and assisted on the affairs of the sircar at the same time that they carried on their mercantile concerns. God be praised, that you yourself write that I said "these gentlemen are of consequence, it is proper to carry on my affairs with their intervention. For these three years that I have borne this burthen, and have repeatedly wrote to these gentlemen, to carry on their own business, and assist in the affairs of the Nizamut, they paid not the least regard to my summons, and have put a stop to all their mercantile business, and have done all they could, to throw the affairs of the Nizamut into confusion, and treated me as an enemy, and out-law and refused to come. Now that I have sent my people, and brought them hither, it was not because they were intriguing with the English &c. but for the management of such of my affairs, as indispensably required it. Since the beginning this was agreed upon between us, that these gentlemen, &c. should always attend upon the Nazim, and carry on both the business of the Nizamut, and their own. As to your writing to me in this manner and knitting your brows without reason, and treating the covenants and treaties which are between us, like children's play, breaking entirely through them, as if you had not any kind of regard to them; what other construction can I devise

তাহার ফলাফলের উপর নির্ভর করিতে সাহসী না হইয়া, তিনি মুঙ্গের পরিত্যাগ করেন ও আপনার পরিবারবর্গ ও ধনসম্পত্তি রোটাসগড়ে পাঠাইয়া দেন।

for this? Whilst your people drag and carry away my aumils, and keep them in confinement; in this unjustifiable insolence of your people which is over-setting the treaty between us there is no diminution of character, no breach of faith, nor cause of reproach between us, neither is any violation of the treaty in this. But when I summon a man, who is my own dependent, the treaty is broke, and my administration becomes weak, and my name suffers in the sight of every one but particularly in yours. O Gracious God! this is a matter of astonishment, which my understanding cannot reach. In a word, that these gentlemen, from the first day swore and agreed that "wherever my life their life was and wherever my business was, their business was." God be praised, that this is a fact known to all the world. Now I have brought them to this plane that they may always be with me, and attend to my business and their own according to custom. 'I know not whether what you write in behalf of these gentlemen be by way of intercession for them, or whether their names are included in our former treaty, which you have recourse to when you charge me with breach of faith, and violation of former agreements, and reproach me with weakness and a bad name, God be praised', that I have sent for them with no other design than for the currency of business, and for their continuance in one place; neither as in the case of Coja Wajeed, have I seized any person unjustly nor charged my conscience with the unjust death of any man. If you are resolved to put misconstruction on every proper and lawful action of mine, I am utterly without remedy; but if you regard equity, this matter is not of such consequence, as to give occasion for so much contention and reproach.

In the Nabob's Hand-writing.

Sir, though it is agreed by the treaty between us, that I should never say anything in behalf of the servants and dependents of the company, nor you, gentlemen, interfere in behalf of the servants and dependents of the Nizamut; yet you, gentlemen have regarded all this as utterly obliterated, and in contradiction thereto, persist in the violation of the treaty, and desire to raise your name, and establish your own customs. I am remediless."
—Vansittart's *Narrative*, Vol. III, pp. 206-12.

মুঙ্গের পরিত্যাগের পূর্বে তিনি যে সমস্ত দেশীয় লোককে* মুঙ্গেরে বন্দী করিয়া রাখিয়াছিলেন, তাহাদিগের বধসাধন জন্য অনুমতি প্রদান করেন। তাঁহার আদেশে সেই সমস্ত সম্ভ্রান্ত লোকের গলদেশে বালুকাপূর্ণ স্থলী বন্ধ করিয়া, মুঙ্গের দুর্গপ্রাকারের অত্যুচ্চ শিখর হইতে নদীগর্ভে নিক্ষেপ করা হয়। জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদের হননকাণ্ডও সেই-রূপ ভাবেই সম্পন্ন হইয়াছিল বলিয়া শুনা যায়। চুনীনামক জগৎশেঠের জনৈক বিশ্বাসী ভৃত্য প্রভুর সহিত একত্র আবন্ধ হইবার অথবা তাঁহার নিক্ষেপের পূর্বে নদীজলে নিক্ষিপ্ত হওয়ার জন্য প্রার্থনা করিয়াছিল, কিন্তু তাহার সে প্রার্থনা পূর্ণ করা হয় নাই। অবশেষে সে নিজেই নদীবক্ষে পতিত হয়। জগৎশেঠ তাহাকে এই শোচনীয় ব্যাপার হইতে নিবৃত্ত হইবার জন্য অনেক অনুনয় বিনয় করিয়াছিলেন, কিন্তু সে তাহাতে কর্ণপাত করে নাই।† মুতাক্ষরীণকার বলেন যে, মীরকাসিম মুঙ্গের পরিত্যাগের পর বাঢ় নগরে উপস্থিত হইয়া শেঠ ভ্রাতৃদ্বয়কে হনন করিতে আদেশ দিয়াছিলেন।** কিন্তু সাধারণ জনপ্রবাদে তাহাদিগকে মুঙ্গের দুর্গশিখর হইতে ভাগীরথীবক্ষে নিক্ষেপ করার কথাই শুনা যায়।†† শেঠভ্রাতৃদ্বয়ের গোলাপচাঁদ ও মিহিরচাঁদ

* মুতাক্ষরীণকার বলেন যে রাজা রামনারায়ণ, পুত্রগণসহ রাজা রাজবল্লভ, সপুত্র রায় রায়ান উমিদ রায়, টিকারীর জমীদারদ্বয় রাজা ফতেসিংহ ও বুনিয়াদ সিংহ এবং সা আবদুল্লা নামক একব্যক্তি মীরকাসিমের আদেশে দুর্গশিখর হইতে নিক্ষিপ্ত হন। নদীয়ারাজ কৃষ্ণচন্দ্রও বন্দী-অবস্থায় মুঙ্গেরে ছিলেন। তিনি পূজায় ব্যাপৃত ছিলেন বলিয়া কোনরূপে রক্ষা পাইয়াছিলেন বলিয়া প্রচলিত আছে। রাজা কৃষ্ণচন্দ্র নিষ্কৃতি পাইয়াও কিছুকাল মুর্শিদাবাদে প্রহরীবেষ্টিত হইয়া অবস্থিতি করিতে বাধ্য হন।

† "The Diagat-seat mahtab-ray was drowned there, from a tower of the castle. His favourite servant, Chunni, desired, supplicated, intreated to be made fast with his good master, or thrown before him, and could not obtain that favour; so that he threw himself at last after his master had, in vain descended to the lowest supplications to obtain his forbearing. These particulars I know, not only from a general report at the time, but also from a relation of Chunni's one Baburam a man of some note, who then lived in Djagat-seats place, and has been ten years in my service."—Mutaqherin (Translator's note).

** "The next day, he advanced to the town of Bar, where he ordered Dijagat seat-mahatab ray, and Radja Serup chand, his brother, to be packed to pieces."—Mutaqherin.

†† "The author's narrative on these two brothers may be true; but unquestionably it is against the universal report of these times; and out of ten thousand boat-men that pass every

নামে পুত্রদ্বয় বন্দিভাবে মীরকাসিমের সঙ্গে দেশে দেশে পরিভ্রমণ করিতে বাধ্য হন।

এইরূপে জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদের জীবলীলার অবসান হয়। যাঁহারা নবাব আলিবর্দী খাঁর সময় হইতে দক্ষতাসহকারে বঙ্গ-রাজ্যের রাজনৈতিক ব্যাপারসমূহ পরিচালনা করিয়া আসিয়াছিলেন, যাঁহাদের সময় তাঁহাদের বিশাল কারবারলব্ধ পর্বতাকার অর্থ ভাগীরথীর মোহানা বন্ধ করিতেও সমর্থ ছিল, কি দেশীয়, কি বিদেশীয়, সকল সম্ভ্রান্ত জনগণ যাঁহা-দের মুখাপেক্ষা করিতেন, মুর্শিদাবাদ নবাব-দরবারে যাঁহাদের একাধিপত্য ছিল, এমন কি বাদশাহ-দরবারেও যাঁহাদের সম্মানের সীমা ছিল না, মীর-কাসিমের কঠোর ব্যবস্থা তাঁহাদিগকে সামান্য অপরাধীর ন্যায় এ জগৎ হইতে অপসারিত করিয়া দেয়। যাঁহাদের দ্বারা বঙ্গরাজ্যের কত উন্নতি সাধিত হইয়াছিল, দেশের ধনী নির্ধন যাঁহাদের দ্বারা উপকৃত হইত, যাঁহারা দেশ-মধ্যে শান্তিস্থাপনের অশেষ প্রকার চেষ্টা করিতেন, তাঁহাদিগকে সহসা এ জগৎ হইতে বিদায় লইতে হইল! সঙ্গে সঙ্গে তাঁহাদের সেই বিশাল কারবারও দিন দিন শ্রীহীন হইতে লাগিল। মুর্শিদাবাদের গৌরবও দিন দিন ধ্বংসপথে অগ্রসর হইল। তাঁহাদের অবসানে মুর্শিদাবাদ শ্রীভ্রষ্ট হইয়া গেল; বাঙ্গালার ধনগৌরব লয়প্রাপ্ত হইল; দেশীয় ও বিদেশীয় সকলেই হাহাকারে গগন বিদীর্ণ করিতে লাগিল, এবং মীরকাসিমের প্রতি অভিসম্পাতবর্ষণে প্রবৃত্ত হইল।

জগৎশেঠ মহাতপচাঁদ অল্প বয়স হইতেই বুদ্ধিমত্তা প্রদর্শন করিয়াছিলেন। মহারাজ স্বরূপচাঁদ তাঁহার দক্ষিদহস্তস্বরূপ ছিলেন। যে সময়ে আলিবর্দী খাঁ মহারাষ্ট্রীয় সমরে ব্যস্ত থাকায় বঙ্গভূমিতে ঘোরতর অশান্তি বিরাজ করিতেছিল, সে সময়ে শেঠভ্রাতৃদ্বয় আপনাদের কারবার সুচারুরূপে পরি-চালনা করিয়া অগাধ ধনসম্পত্তির অধীশ্বর হইয়াছিলেন। সেই জন্য প্রবাদ প্রচলিত ছিল যে, ইচ্ছা করিলে তাঁহারা অর্থ দিয়া ভাগীরথীর মোহানা বাঁধিয়া দিতে পারেন। মহারাষ্ট্রীয়েরা তাঁহাদের গদী লুণ্ঠন করিয়াও তাঁহাদের কারবারের কিছুই করিতে পারে নাই। তাঁহাদের ক্ষমতাও অসীম ছিল। আলিবর্দী খাঁ, সিরাজউদ্দৌলা, মীরজাফর খাঁ প্রভৃতি নবাবদিগের দরবারে তাঁহাদের অপরিসীম প্রভুত্ব ছিল। নবাবগণ অনেক বিষয়ে তাঁহা-

year by a certain tower of the castle of Mongher, there is not a man but will point it out as the spot where the two Djagat-seats were drowned, nor is there any old woman at Mongher but will repeat the speech of the heroical Chunny, to his master's exe-cutioners. It must be remembered, that the author, without ever-retouching his work in the sequel, wrote at a time, and in an army, where it was not safe to talk of such matters, and to make so many inquiries."—Mutaqherin, Translator's note.

দের পরামর্শ গ্রহণ করিতেন। সিরাজউদ্দোলার উচ্ছৃংখলতার জন্য তাঁহারা তাঁহার বিরুদ্ধে ষড়যন্ত্রে যোগদান করিলেও, সিরাজ একেবারে তাঁহাদের পরামর্শ উপেক্ষা করেন নাই। বঙ্গরাজ্যের রাজনৈতিক ব্যাপারের সহিত তাঁহাদের কিরূপ সম্বন্ধ ছিল, তাহা আমরা পূর্বে উল্লেখ করিয়াছি। দেশীয় রাজা মহারাজগণ এবং বিদেশীয় ইংরেজ, ফরাসী, ওলন্দাজ প্রভৃতি বণিকগণ কিরূপে তাঁহাদের শরণাগত হইতেন, তাহাও উল্লেখ করা হইয়াছে। ফলতঃ অর্থে ও প্রভুত্বে শেঠভ্রাতৃম্বয় যে বঙ্গরাজ্যমধ্যে অতুলনীয় ছিলেন, তাহাতে সন্দেহ নাই। দুঃখের বিষয়, তাঁহাদের সেই অর্থ ও প্রভুত্বই তাঁহাদের পক্ষে কালস্বরূপ হইয়া উঠে, এবং তাঁহাদের সেই অর্থ ও প্রভুত্বের জন্যই মীরকাসিম তাঁহাদিগকে বন্দী করিয়া অবশেষে এ জগৎ হইতে অপসারিত করিবার ব্যবস্থা করিয়াছিলেন। মীর-কাসিমের এইরূপ নির্দয় নরহত্যা যে তাঁহার চরিত্রের একটি প্রধান কলঙ্ক, তাহা নিরপেক্ষ ব্যক্তি মাত্রেই স্বীকার করিবেন।

মুঙ্গেরের হত্যাকান্ডের পর মীরকাসিমের আদেশে পুনঃ পুনঃ হত্যা-কান্ডের অভিনয় চলিতে লাগিল। তাঁহার আদেশে তাঁহার প্রধান সেনাপতি গর্গিন্ খাঁ নিহত হন। গর্গিনের ভ্রাতা খাজা পিত্রুর সহিত ইংরেজদিগের ঘনিষ্ঠ সম্বন্ধ আছে মনে করিয়া, মীরকাসিম গর্গিনের প্রতি সন্দিহান হন। পরে কয়েকজন মোগল সৈনিক বেতন প্রার্থনার ছলে গর্গিন্ খাঁর শিবিরে উপস্থিত হইয়া, তাঁহাকে নিহত করে। ইহার পর পাটনার লোমহর্ষণ হত্যা-কান্ড অনুষ্ঠিত হয়। যে সমস্ত ইংরেজ মীরকাসিমের হস্তে বন্দিভাবে পতিত হইয়াছিলেন, পাটনায় তাঁহাদের জীবলীলার অবসান হয়। মীর-কাসিমের জর্মান সেনাপতি সমরু এই হত্যাকান্ডের নেতৃত্ব গ্রহণ করিয়াছিল। তাহার আদেশে ইংরেজ নরনারী, বালকবালিকা সকলেই পৈশাচিত ভাবে নিহত হয়। এলিস, হে প্রভৃতি সকলেই জীবন বিসর্জন দিয়াছিলেন। একমাত্র ডাক্তার ফুলারটন্ নিষ্কৃতি লাভ করিয়াছিলেন।

মীরকাসিমের সেনাপতি আরাব আলির নিকট হইতে মুঙ্গের দুর্গ অধিকার করিয়া মেজর আডাম্স ও মীরজাফর পাটনাভিমুখে যাত্রা করেন। অতঃপর মীরকাসিম বঙ্গরাজ্য পরিত্যাগ করিয়া অযোধ্যার নবাব-উজীর সুজাউদ্দোলার শরণ লইবার জন্য অযোধ্যাভিমুখে অগ্রসর হন। এলাহাবাদে সুজাউদ্দোলার সহিত তাঁহার সাক্ষাৎ হয়। সুজাউদ্দোলা তাঁহার পক্ষ হইয়া ইংরেজদিগের সহিত যুদ্ধ করিতে সম্মত হন। মীরকাসিম নবাব-উজীরের সৈন্যের ব্যয়ভার গ্রহণে স্বীকৃত হইলেন। এই সময়ে বাদশাহ শাহ আলম তাঁহাদের সহিত যোগদান করেন। মীরজাফর ও ইংরেজগণ সুজাউদ্দোলা ও শাহ আলমকে স্বপক্ষে আনয়ন জন্য নানা কৌশল প্রয়োগ করিতে আরম্ভ করেন। মীরকাসিমের অর্থের প্রলোভনে সুজাউদ্দোলা তাঁহার পক্ষ একে-বারে পরিত্যাগ করিতে পারেন নাই। কিন্তু তাঁহার ধনরত্নের দিকে লোলুপ

দৃষ্টি নিক্ষেপ করিয়া, তিনি মীরকাসিমের প্রতি ক্রমে ঔদাসীন্য প্রকাশ করিতে আরম্ভ করেন। সে যাহা হউক, সুজা ও মীরকাসিম প্রথমে পাটনা অধিকারে উদ্‌যোগী হন। কিন্তু তাহাতে কৃতকার্য হইতে না পারিয়া বক্‌সারে আসিয়া শিবির-সন্নিবেশ করেন। বাদশাহ শাহ আলমও তথায় উপস্থিত ছিলেন। এদিকে ইংরেজ সেনাপতি মেজর আডাম্‌সের স্বাস্থ্য ভঙ্গ হওয়ায়, তিনি বিহার হইতে কলিকাতায় যাত্রা করেন, এবং তথায় তাঁহার আয়ুষ্কাল পূর্ণ হয়। আডাম্‌সের পর মেজর কার্ণাক কিছুকাল সৈন্যপরিচালনার ভার গ্রহণ করিয়াছিলেন। অবশেষে মেজর মন্‌রোর হস্তে সেই ভার প্রদত্ত হয়।

বর্ষার অবসানে বক্‌সারে উভয় পক্ষের যুদ্ধারম্ভ হয়। যুদ্ধের প্রারম্ভে সুজাউদ্দৌলার সহিত মীরকাসিমের মনোমালিন্য ঘটায়, মীরকাসিম ফকীরের বেশ ধারণ করেন, পরে সুজার অনুরোধে তিনি পুনর্বার রাজবেশ গ্রহণও করিয়াছিলেন। অবশেষে সুজা তাঁহার সমস্ত ধনসম্পত্তি লুণ্ঠন করায়, তিনি সুজার প্রদত্ত এক খঞ্জ হস্তীতে আরোহণ করিয়া বক্‌সার পরিত্যাগ করেন। বক্‌সারের যুদ্ধে ইংরেজ সৈন্য জয়লাভ করে। মীরকাসিম প্রথমে রোহিল-খণ্ডে উপস্থিত হইয়া পরে দিল্লীর নগরোপকণ্ঠের এক জীর্ণ কুটীরে অজ্ঞাত-ভাবে কালযাপন করেন। ১৭৭৭ খৃঃ অব্দের ৬ই জুন তাঁহার জীবন-পক্ষী দেহ-পিঞ্জর পরিত্যাগ করিয়া কোন অলক্ষিত স্থানে উড়িয়া যায়। তাঁহার একখানি জীর্ণ শাল বিক্রয় করিয়া নাগরিকগণ তাঁহার অন্ত্যেষ্টিক্রিয়া সম্পন্ন করিয়াছিল।

এইরূপে বাঙ্গালা, বিহার, উড়িষ্যার নবাব নাজিম, অগাধ ধনসম্পত্তির অধীশ্বর, স্বাধীনচেতা মীরকাসিম বঙ্গ-রাজ্যে নানাপ্রকার লীলার অভিনয় করিয়া, রাজ্যচ্যুত, হৃতসর্বস্ব হইয়া, ভিখারীর বেশে দেশে দেশে ভ্রমণ করিয়া, অবশেষে অজ্ঞাতভাবে একমুষ্টি অন্নের অভাবে আপনার জীবন বিসর্জন করিতে বাধ্য হইয়াছিলেন। যে উচ্চাশা হৃদয়ে লইয়া তিনি মুর্শিদাবাদের মুকুটে মস্তক মণ্ডিত করিয়াছিলেন, সেই উচ্চাশা ও রাজমুকুট কর্মনাশার জলে ভাসাইয়া দিয়া তিনি দীনবেশে ও অজ্ঞাতবাসে জীবনের অবশিষ্ট কাল যাপন করিয়াছিলেন। ইহাকে কালের কুটিল ক্রীড়া ব্যতীত আর কি বলা যাইতে পারে?

পঞ্চদশ অধ্যায়

# খোশালচাঁদ

মীরকাসিম ও কোম্পানীর সংঘর্ষ-জনিত বিপ্লবানল নির্বাপিত হইলেও, দেশমধ্যে শান্তি স্থাপিত হইতে কিছুকাল অতিবাহিত হইয়াছিল। এই মহাগ্নিতে যে বঙ্গরাজ্য দগ্ধ-বিদগ্ধ হইয়া যায়, তাহা বলা বাহুল্য মাত্র। কাজেই অল্পদিনের মধ্যে সমগ্র দেশ শান্ত ভাব অবলম্বন করিতে পারে নাই। বাঙ্গালার যে সমস্ত সম্ভ্রান্ত বংশ এই দাবানলে ভস্মস্তূপে পরিণত হয়, তাহাদের অঙ্কুরোদ্গমেরও বিলম্ব ঘটিয়াছিল, কোনটিও বা একেবারে নির্মূল হইয়া যায়। জগৎশেঠ মহাতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদের মৃত্যুর পর মুর্শিদাবাদের শেঠবংশ নিস্তেজ হইয়া পড়ে। যদিও তদ্বংশীয়গণ আপনাদের কারবার চালাইবার জন্য বিশেষরূপ চেষ্টা অবলম্বন করিয়াছিলেন, কিন্তু তাহাতে সম্যক্ প্রকারে কৃতকার্য হইতে পারেন নাই। তাঁহারা সে সময়ে প্রাপ্তবয়স্ক ছিলেন না, কাজেই আপনাদের গদীর পূর্ব গৌরব রক্ষা করিতে সম্পূর্ণরূপে সমর্থ হন নাই। আমরা নিম্নে তাহার উল্লেখ করিতেছি।

বক্সারের যুদ্ধের পর বাদশাহ শাহ আলম ও নবাব-উজীর সুজাউদ্দৌলার সহিত সন্ধির পরামর্শ চলিতে থাকে। মীরজাফর কোম্পানীর দেয় অর্থের পীড়াপীড়িতে পাটনা হইতে কলিকাতা আসিতে বাধ্য হন। মীরজাফর দ্বিতীয় বার রাজ্যগ্রহণকালে নন্দকুমারকে দেওয়ান নিযুক্ত করিয়াছিলেন। মীরকাসিম কোম্পানীর দেয় অর্থ পরিশোধের জন্য অনেক পরিমাণে রাজস্ব বৃদ্ধি করিলেও, জমীদারদিগের নিকট হইতে তাহা সম্পূর্ণরূপে আদায় হয় নাই। নন্দকুমার নূতন বন্দোবস্ত করিয়া কতক পরিমাণে রাজস্বের লাঘব করিলেও, সমস্ত টাকা আদায় করিয়া উঠিতে পারেন নাই। কোম্পানীর কর্মচারিগণ নবাবের নিকট বারংবার অর্থের দাবী করিতে লাগিলেন। যুদ্ধের ব্যয় ও কোম্পানীর ক্ষতিপূরণ প্রভৃতিতে নবাবের দেয় ক্রমে বৃদ্ধি পাইতে থাকে। কোম্পানী ও তদীয় কর্মচারিগণের দাবী বাড়িতে বাড়িতে অবশেষে তিপ্পান্ন লক্ষ টাকায় পরিণত হয়। কর্মচারিগণ অগ্রেই আপনাদের প্রাপ্য অংশ মিটাইয়া লওয়ার চেষ্টায় প্রবৃত্ত হন। রাজা দুর্লভরামও এই সময়ে নিজামত বিভাগের দেওয়ান নিযুক্ত হইয়াছিলেন, কিন্তু নন্দকুমারের হস্তে অধিক পরিমাণে ক্ষমতা প্রদত্ত হয়। নন্দকুমার ও দুর্লভরাম কোম্পানীর ও তদীয় কর্মচারিবর্গের প্রাপ্য অর্থ পরিশোধের বিশেষ কোন উপায় করিতে পারেন নাই। দুশ্চিন্তায় ক্রমে মীরজাফরের স্বাস্থ্যভঙ্গ হইতে লাগিল। তিনি উদ্বিগ্ন হৃদয়ে কলিকাতা হইতে মুর্শিদাবাদে উপস্থিত হইলেন। তাহার

পর তিনি শয্যাগত হইয়া পড়েন, ক্রমে তাঁহার অন্তিমকাল উপস্থিত হয়। জাফর দুশ্চিকিৎস্য কুষ্ঠরোগে আক্রান্ত হইয়া ৭৪ বৎসর বয়সে প্রাণত্যাগ করেন। নন্দকুমারের অনুরোধে তিনি দেহত্যাগের সময় কিরীটেশ্বরীর চরণামৃত পান করিয়াছিলেন। এইরূপে মীরজাফর সাংসারিক জ্বালাযন্ত্রণার সহিত কোম্পানী ও তদীয় কর্মচারিবর্গের অর্থপরিশোধের দুশ্চিন্তা হইতে নিষ্কৃতিলাভ করেন।

মহাতপচাঁদ ও স্বরূপচাঁদের মৃত্যুর পর তাঁহাদের পুত্র খোশালচাঁদ ও উদায়তচাঁদ গদীর ভার গ্রহণ করেন। তাঁহারা একসঙ্গেই কার্য চালাইতে প্রবৃত্ত হন। এই সময়ে তাঁহারা প্রাপ্তবয়স্ক ছিলেন না, সুতরাং কারবারের কার্য সুচারুরূপে নির্বাহ করা তাঁহাদের পক্ষে সুকঠিন হইয়া উঠিয়াছিল। তদ্ব্যতীত তাঁহাদিগের আর্থিক অবস্থাও হীন হইয়া পড়ে। মীরকাসিম শেঠদিগের যথাসর্বস্ব লুণ্ঠন করিয়াছিলেন। খোশালচাঁদের ভ্রাতা গোলাপ-চাঁদ ও উদায়তচাঁদের ভ্রাতা মিহিরচাঁদ মহাতপচাঁদ ও স্বরূপচাঁদের সহিত মুঙ্গেরে অবরুদ্ধ হইয়াছিলেন, একথা পূর্বে উল্লেখ করা হইয়াছে। জগৎ-শেঠ ও স্বরূপচাঁদের হত্যাকাণ্ডের পর গোলাপচাঁদ ও মিহিরচাঁদ মীরকাসিম কর্তৃক বাদশাহ শাহ আলমের হস্তে সমর্পিত হন। ইহার উদ্দেশ্য এইরূপ ছিল যে, তাঁহাদিগকে মুক্ত করিতে শেঠগণকে অনেক অর্থ উপঢৌকন দিতে হইবে। কার্যতঃ তাহাই ঘটিয়াছিল। নবাব মীরজাফর খাঁ উজীর সুজাউ-দ্দৌলাকে তাঁহাদের মুক্তির জন্য লিখিয়া পাঠাইলে উজীর উত্তর দেন যে, তাঁহাদের সম্বন্ধে যথা কর্তব্য স্থির করিয়া পরে উত্তর দেওয়া যাইবে।* কিন্তু ইহার পর আর কোনও উত্তর আসিয়াছিল বলিয়া বোধ হয় না। সেই অল্পবয়স্ক শেঠভ্রাতৃদ্বয় কতক অর্থ ঋণ ও কতক অর্থ আপনাদের হীরা-জহরতাদির বন্ধক দ্বারা সংগ্রহ করিয়া বাদশাহ ও উজীরকে নজরপ্রদানে অব্যাহতি লাভ করিতে সমর্থ হন। এই সমস্ত অর্থপরিশোধের জন্য খোশাল-চাঁদ ও উদায়তচাঁদকে আপনাদের বাসনপত্রাদি মুদ্রায় পরিণত ও হীরা জহরতাদিও বিক্রয় করিতে হইয়াছিল। ইহাতে তাঁহাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হইয়া পড়ে। এই সমস্ত কারণে তাঁহারা আপনাদের কারবার উত্তমরূপে চালাইতে সমর্থ হন নাই। তদ্ভিন্ন নবাবসরকারে ও কোম্পানীর নিকট তাঁহা-

* "I have had the pleasure to receive your two letters mentioning the arrival of the royal presents, and your desire that the Set's sons may be released, and I have represented in a proper manner to His Majesty the strength and firmness of your obedience. The high in station Raja Beny Bahadre will shortly arrive in the royal presence, and these matters will be settled and answers sent you." (From the Vizier to the Nabob January 8th, 1764.)—Long, p. 355.

দের যে সমস্ত প্রাপ্য অর্থ ছিল, তাহাও তাঁহারা যথাসময়ে পাইয়াছিলেন বলিয়া বোধ হয় না। আমরা পরে সে সমস্ত বিষয়ের আলোচনা করিব। ফলতঃ জগৎশেঠ মহতপচাঁদ ও মহারাজ স্বরূপচাঁদ যেরূপ গৌরবের সহিত আপনাদের কারবার পরিচালনা করিয়াছিলেন, খোশালচাঁদ ও উদায়তচাঁদ যে সেরূপে চালাইতে পারেন নাই তদ্‌বিষয়ে সন্দেহ নাই। বিশেষতঃ তাঁহারা অল্পবয়স্ক হওয়ায়, কার্যের নানাপ্রকার অসুবিধাও ঘটিয়াছিল।

মীরজাফরের পর তাঁহার দ্বিতীয় পুত্র নজমউদ্দৌলা মুর্শিদাবাদের মসনদে উপবিষ্ট হন। জাফরের জ্যেষ্ঠ পুত্র মীরণ ইতিপূর্বে প্রাণত্যাগ করিয়াছিলেন, তাঁহার এক অপ্রাপ্তবয়স্ক পুত্র ছিলেন। নজমউদ্দৌলা মীরজাফরের প্রিয়তমা ভার্য্যা মণি বেগমের গর্ভজাত হওয়ায়, মীরজাফর তাঁহাকেই আপনার উত্তরাধিকারী মনোনীত করিয়া যান। মীরণের পুত্র অপ্রাপ্তবয়স্ক হওয়ায়, ও মুসলমান আইনানুসারে পিতৃব্য বর্তমানে পিতামহের সম্পত্তিতে পৌত্রের অধিকার না থাকায়, নজমউদ্দৌলাই মুর্শিদাবাদের নবাবী লাভ করেন। তাঁহাকে গদীতে বসাইবার জন্য জনস্টন, সিনিয়র, মিডল্‌টন ও লেসেস্টর নামে কাউন্সিলের চারিজন সভ্য মুর্শিদাবাদে উপস্থিত হন। তাঁহারা মহম্মদ রেজা খাঁর ঢাকা হইতে আগমন পর্যন্ত অপেক্ষা করিতে থাকেন। এই সময়ে নবাবের নায়েবী বা দেওয়ানী পদের জন্য মহারাজ নন্দকুমার, দুর্লভরাম ও মহম্মদ রেজা খাঁ এই তিন জন প্রার্থী ছিলেন। কাউন্সিলের সভ্যেরা মহম্মদ রেজা খাঁর প্রতি অনুগ্রহ বর্ষণ করেন। নজমউদ্দৌলা নন্দকুমারকে দেওয়ান করিবার জন্য প্রার্থনা করিয়াছিলেন, কিন্তু তাঁহার সে প্রার্থনা পূরণ করা হয় নাই। বরঞ্চ তাঁহারা নন্দকুমারের নামে অপবাদ দিয়া তাঁহাকে প্রহরিবেষ্টিত করিয়া কলিকাতায় পাঠাইয়া দেন। মহম্মদ রেজা খাঁর প্রতি মীরজাফর ও তদ্‌বংশীয়গণ সন্তুষ্ট ছিলেন না। সে যাহা হউক, তাঁহার ভাগ্য প্রসন্ন হওয়ায়, তিনিই নায়েব সুবাদার নিযুক্ত হন। কোম্পানীর দেওয়ানী গ্রহণের পর রেজা খাঁ নায়েব দেওয়ানী পদও প্রাপ্ত হইয়াছিলেন। মহম্মদ রেজা খাঁ মুর্শিদাবাদে উপস্থিত হইয়া রাজকোষ হইতে প্রায় ২০ লক্ষ মুদ্রা বাহির করিয়া লন ও কাউন্সিলের সভ্যদিগের আকাঙ্ক্ষা পরিতৃপ্ত করেন। তাঁহার ও নবাবের পক্ষ হইতে সভ্যদিগকে প্রায় ১৭ লক্ষ টাকা দেওয়ার কথা অবগত হওয়া যায়; তন্মধ্যে নবাবের পক্ষ হইতে প্রায় ১৪ লক্ষ টাকা দেওয়া হইয়াছিল।

এইরূপে সভ্য-চতুষ্টয় নজমউদ্দৌলাকে গদীতে উপবেসন করাইয়া ও মহম্মদ রেজা খাঁকে নায়েবী প্রদান করিয়া, খোশালচাঁদের নিকট হস্ত প্রসারণ করেন। তাঁহারা মতিরাম নামে একব্যক্তির দ্বারা খোশালচাঁদকে বলিয়া পাঠান যে, খোশালচাঁদ তাঁহাদিগের আকাঙ্ক্ষা পূর্ণ করিলে, তাঁহারা তাঁহাদের সর্ববিধ কার্যের সুব্যবস্থা করিয়া দিবেন। ইতিপূর্বে তাঁহারা লর্ড ক্লাইবকে অনেক অর্থ দিয়াছিলেন বলিয়া সভ্যগণ উল্লেখ করেন। খোশালচাঁদ ক্লাইবকে অর্থ

